করে এমন গিরমিটিয়ার অভাব ছিল না দক্ষিণ আফ্রিকায়। গান্ধীজীর কাছে তারা দলে দলে আসতে লাগলো। এমনিভাবে গান্ধীজী দক্ষিণ আফ্রিকায় ভারতীয় শ্রমিকদের পরম মিত্র হয়ে উঠলেন। ভারতীয় রাজনীতিতেও প্রবেশের পূর্বাহ্নে আমরা গান্ধীজীকে এমনি একটি ভূমিকায় আবার লক্ষ্য করবো। তিনি কৃষাণ ও শ্রমিক-বিদ্রোহের নেতা রূপেই একদা ভারতীয় রাজনীতিতে প্রবেশ করেছিলেন।

১৮৯৪ খ্রীষ্টাব্দে ভারতীয় গিরমিটিয়াদের উপর বৎসরে পঁচিশ পাউণ্ড অর্থাৎ ৩৭৫৲ কর ধার্য করবার জন্য নাতালে চেষ্টা হোলো। গিরমিটিয়াদের রোজগারের তুলনায় এই করটি আপাতদৃষ্টিতে বিভ্রান্তিকর লাগে। কারণ, এর পরিমাণ গিরমিটিয়াদের বাৎসরিক আয়ের চেয়েও ছিল বহুগুণ বেশি। সুতরাং কর আদায়ের জন্যে নয়, দক্ষিণ আফ্রিকা থেকে গিরমিটিয়া ভারতীয়দের বিতাড়নের জন্য যে নাতাল সরকার এই কর ধার্যের প্রস্তাব করেছিলেন, তা সুস্পষ্ট। অথচ ১৮৬০ খ্রীষ্টাব্দে ভারতীয় গিরমিটিয়াদের নাতালে নিয়ে যাওয়ার জন্যে সাদা পুঁজি-চালিত দক্ষিণ-আফ্রিকা সরকারের কী সাধাসাধি, কী চেষ্টাই না ছিল! কিন্তু চল্লিশ বৎসর বাদে ভারতীয়দের নাতাল থেকে তাড়াবার কী এমন কারণ ঘটলো? পুঁজির ধর্মই হোলো সস্তায় শ্রমিক খোঁজা। ভারতের উলঙ্গ উপবাসী শ্রমিকের মতো সস্তার শ্রমিক আর মিলবে কোথায়? তাই সাদা পুঁজি একদিন কালো শ্রমিককে পরম আদরে দক্ষিণ আফ্রিকায় নিয়ে এসেছিলো। কিন্তু পুঁজির আর একটি আত্মঘাতী ধর্ম হোলো, যেখানকার শ্রমিককে সে শোষণ করে, সেখানকার স্থানীয় ধনিক সম্প্রদায়কে সে ক্রমে শক্তিশালী ক'রে তোলে। সুতরাং দক্ষিণ আফ্রিকায় গিরমিটিয়া ভারতীয়দের আমদনির সঙ্গে সঙ্গে সেখানে ভারতীয় পুঁজিরও আমদানি ঘটলো। কিন্তু সাদা পুঁজির তা সইলো না। তারা ভারতীয় পুঁজিকে দক্ষিণ আফ্রিকা থেকে বিতাড়িত করবার জন্যে বর্ণবিদ্বেষের প্রচার ও ভারতীয় নির্যাতন শুরু করলো। নাতালে গিরমিটিয়াদের ওপর বৎসরে ৩৭৫ টাকা কর ধার্য করবার প্রস্তাবও এই ভারতীয় পুঁজিকে বিতাড়িত করবার অস্ত্র মাত্র ছিল। ভারতীয় গিরমিটিয়াদের আগমনের পশ্চাতে যেমন ভারতীয় পুঁজির আমদানি হয়েছিল, গিরমিটিয়া ভারতীয়দের পলায়নের পশ্চাতে তার প্রস্থানও ঘটবে, সাদা পুঁজির এই ছিল বিচক্ষণ মতলব। গিরমিটিয়াদের উপর রোষটা যে আসলে ভারতীয় ব্যবসায়ীদেরই ওপর, গান্ধীজীও তা বুঝতেন। তাঁর আত্মজীবনীতে তিনি বলেন: "যখন তারা (সাদা পুঁজির মালিকরা) ভারতীয় মজুরদের আদর ক'রে নিয়েছিল, তখন ভারতীয়দের ব্যবসায়-বুদ্ধির শক্তি সম্পর্কে তাদের খেয়াল ছিল না। গিরমিটিয়ারা কৃষক হিসাবে

স্বাধীনভাবে যদি থাকে, তাতে এখন-ও তাদের ক্ষতি ছিল না। কিন্তু ভারতীয়েরা তাদের ব্যবসায়-বাণিজ্যে প্রবেশ করবে এ অসহ্য হোলো।"[১] এই কথাগুলির মধ্যে একটু লক্ষ্য করলেই দেখা যাবে, গান্ধীজী "ভারতীয়দের ব্যবসায়-বুদ্ধি-শক্তি"কে ভ্রান্ত জাতীয়তাবাদীর প্রশংসমান দৃষ্টিতে দেখেছেন। যে-মেদের চাপে রোগীর হৃৎপিণ্ডের কাজ একদিন বন্ধ হয়ে যাবে, সেই অতিরিক্ত মেদকেই তিনি স্বাস্থ্যের লক্ষণ ব'লে ভেবেছেন। বস্তুত, আজকের পুঁজিবাদী ব্যবসায়ের সত্যিকার বীভৎস গলিত রূপ গান্ধীজীব চোখে কখনো ধরা পডে নি। না পডবারই কথা। কারণ, ভারতে বুর্জোয়া সম্প্রদায় যখন সবেমাত্র আত্মপ্রতিষ্ঠ হ'তে চলেছে, তারই শিক্ষা-দীক্ষায় তিনি মানুষ হয়েছিলেন এবং সেই একদা-লব্ধ শিক্ষাকে পরবর্তী জীবনে তিনি কখনো ত্যাগ করতে পারেন নি। ভারতের স্থানীয় ধনিক অভ্যুত্থানের যুগের মানুষ গান্ধীজী। তাই দেশে বিদেশী সাম্রাজ্যবাদের সঙ্গে সহযোগমূলক সংগ্রামের এবং ধনিক জাতীয়তাবাদের মূর্ত প্রতীক তিনি। কিন্তু কেবল তাই-ও নয়। ধর্মবিশ্বাসী হওয়ায় তিনি ইতিহাসের

---

[১] এই ধরনের বহু উল্লেখ গান্ধীজী তাঁর 'দক্ষিণ আফ্রিকার সত্যাগ্রহ' গ্রন্থেও করেছেন :

"ভারতীয়রা ১৮৮১ সালে প্রথম ট্রান্সভালে প্রবেশ করে। শেঠ আবুবেকার প্রিটোরিয়াতে একটি দোকান খোলেন এবং একটা প্রধান রাস্তার উপর এক টুকরা জমি কিনেন। তাঁহার পথ ধরিয়া অন্য বেপারীরাও যায়। তাহাদের অতিশয় কৃতকার্যতা দেখিয়া ইউরোপীয বেপারীদের ঈর্ষা হয় এবং তাঁহারা সংবাদপত্রে লিখিতে আরম্ভ করেন ও পার্লামেন্টে দরখাস্ত দেন যে, ভারতীযদিগকে যেন বহিষ্কার করা হয় এবং তাহাদের ব্যবসা যেন বন্ধ কবিয়া দেওয়া হয।" "সকলেই ইহা মনে করিতেন যে, স্বাধীন বেপারীরাই ইউরোপীয় আক্রমণের লক্ষ্যস্থল।"

"নাতালে কেবল চুক্তিবদ্ধ মজুর রাখিয়া অন্য সকল ভারতীয়কে তাড়াইয়া দেওয়ার কল্পনা চলিতেছিল, আর সেইজন্য স্বাযত্ত শাসনাধিকারও লওয়া হইযাছিল।" (শ্রীযুক্ত সতীশচন্দ্র দাশগুপ্তের অনুবাদ থেকে)

কেবল এই ধরনের কয়েকটি উদধৃত বাক্য নয়, সমগ্র 'দক্ষিণ আফ্রিকার সত্যাগ্রহ' বইটি পড়লে বোঝা যায়, দক্ষিণ আফ্রিকার বর্ণ-বিদ্বেষটা সাদা ও কালো পুঁজির লড়াই মাত্র ছিল। কিন্তু গান্ধীজী পডন্ত সামন্ত-তান্ত্রিক ও বাড়ন্ত বুর্জোয়া সমাজের আবহাওয়ায মানুষ হওয়ায় ধনিকের লড়াইকে নিঃসন্দেহে জনসাধারণের লড়াই হিসেবে গ্রহণ করেছিলেন—আর এ জন্যে তাঁকে অপরাধী করা যায় না।

পূর্বে আমি লেনিনের সঙ্গে গান্ধীজির তুলনা করেছি। সেজন্যে কেউ যেন না ভাবেন যে, গান্ধীজী লেনিন হন নি ব'লে আমি তাঁর ওপর দোষারোপ করছি। রাশিয়ার যে অর্থনৈতিক অবস্থার মধ্যে লেনিন জন্মেছিলেন বা নেতৃত্ব গ্রহণ করেছিলেন, গান্ধীজী যখন জন্মেন বা দেশের নেতৃত্ব গ্রহণ করেন, তখনকার ভারতের অবস্থার সঙ্গে তার ছিল অনেক প্রভেদ। রাশিয়া ছিল সাম্রাজ্যবাদী শোষক এবং ভারত ছিল শোষিত সাম্রাজ্য। তাই আমেরিকার জর্জ ওয়াশিংটনের সঙ্গে গান্ধীজীর যেমন তুলনা চলে, তেমনটি আর কারো সঙ্গে চলে না। দু-জনেই বৃটিশ সাম্রাজ্যবাদের সঙ্গে সহযোগী সংগ্রামের পক্ষপাতী ছিলেন। জেনারেল চার্লস্ লী বা টমাস জেফার্সনের মতো জনসাধারণের মুখপাত্রের চাপে প'ড়ে জর্জ ওয়াশিংটন যে বুর্জোয়া বিপ্লবকে পূর্ণ করতে বাধ্য হয়েছিলেন, গান্ধীজী তাকে অপূর্ণ রেখে গিয়েছিলেন, এই যা পার্থক্য।

পরিবর্তনের অপেক্ষা তার সনাতনত্বে গভীরতর বিশ্বাসী ছিলেন। ফলে, ভারতের নবোদ্ভূত ধনিক সম্প্রদায়কে তিনি ইতিহাসের গতিশীল অবয়বের মধ্যে দেখেন নি, দেখেছেন তাকে প্রাচীন সনাতন কিছু একটা বস্তুরূপে, যদি-ও সম্পূর্ণরূপে তাকে তিনি গ্রহণও করেন নি। গান্ধীজীর ধারণা, ব্যবসায়ী-সম্প্রদায় আদি ও অকৃত্রিম, সনাতন ও শাশ্বত। কারণ, ভগবদ্‌গীতায় ভগবানও তাঁর 'শ্রীমুখে' বৈশ্যবর্ণের সৃষ্টির কথা ব'লে গেছেন। গান্ধীজী ইতিহাসকে তার গতিশীল পরিবর্তনশীল ধর্মের মধ্য দিয়ে না দেখার ফলে গীতায় উল্লিখিত বৈশ্য সমাজ এবং আজকের বৈশ্য সমাজকে অভিন্ন ক'রে দেখেছিলেন। তিনি লক্ষ্য করেন নি যে, গীতাও যেমন একটি বিশেষ সমাজের বস্তু, সেই গীতার উদ্গাতা ভগবানও তেমনি একটি বিশেষ সমাজের বস্তু এবং সেই গীতায় উল্লিখিত বৈশ্য সমাজও কেবল সেই বিশেষ সমাজেই প্রযোজ্য বা প্রশংসনীয়। গীতার সমাজে মানুষ এমন একটি অবস্থায় এসেছে, যেখানে বংশগতভাবে শ্রমবিভাগ কার্যকরী হয়েছে এবং বিনিময়-প্রথার পরিবর্তে বিক্রয়-প্রথার প্রবর্তন ঘটেছে। আর এই সমাজ-ব্যবস্থাটি ভারতে বহু শতাব্দী কাল ধ'রে অনড় হয়ে ছিল। তাই ভারতের বদ্ধ সমাজে গীতার বাণী শুদ্ধ ও সনাতন হয়ে উঠেছিল। কিন্তু আজ ইতিহাসের অনিবার্য নিয়মে তা অন্তর্ধান করছে। সুতরাং গীতার সমাজে যা ছিল প্রচার্য, আজ তা অপপ্রচার্য হয়ে উঠেছে। একদা সমাজে যা ছিল দৈনন্দিন প্রয়োজনে একান্ত অপরিহার্য বস্তু—অগ্নি, আজ বিংশ শতাব্দীতে তা অগ্নিকাণ্ড হয়ে উঠেছে। বস্তুত ধর্মশাস্ত্রে অগ্নি-পূজার বিহিত বিধি আছে, তাই ব'লে কেউ যদি অগ্নিকাণ্ডের পূজা করতে বসেন, তবে তাঁর দোহাই। আজকের সমাজের ব্যবসায়কে তার যথাযথ ঐতিহাসিক পরিণতির মধ্যে না দেখবার ফলেই গান্ধীজীর সমগ্র জীবনের প্রচেষ্টা এমন ব্যর্থ হয়েছে। তাঁর সত্য, অহিংসা, শোষণহীন সমাজ—সমস্তই রঙিন আতশবাজির মতো শূন্যে বিলীন হয়ে গেছে।

তাই গান্ধীজী দক্ষিণ-আফ্রিকায় ভারতীয়দের জন্যে যখন সংগ্রাম শুরু করলেন, তখন শ্রমিকদের প্রতি পূর্ণ সহানুভূতি সত্ত্বেও ধনিকদের সাহায্যেই তাঁকে যুদ্ধে নামতে হোলো। তাই তিনি তাঁর সংগ্রামে চমকপ্রদ কলাকৌশল বহু দেখালেন সত্য, কিন্তু সংগ্রামটা ব্যাধির বিরুদ্ধে না হয়ে উপসর্গের বিরুদ্ধেই হ'তে লাগলো। নাতাল সরকারের এই কর-ধার্যের প্রস্তাব ব্যবসায়ী সম্প্রদায়কে চিন্তিত করেছিল, আসল তাৎপর্য বুঝতে তাদের বিন্দুমাত্র বিলম্ব হয় নি। আঘাতটা আপাত-দৃষ্টিতে শ্রমিকদের উপরে আসায় তাদের সুবিধাই হোলো। গণতান্ত্রিক দাবির নামেই তাদের পুঁজির লড়াই তারা শুরু করলো। সংগ্রামের ফল হিসাবে কর পঁচিশ পাউণ্ড থেকে প্রথমে

তিন পাউণ্ডে এসে নামলো। পরে এই কর সম্পূর্ণরূপে তুলে দেওয়ার জন্তে অবশ্য আরো বিশ বৎসর সংগ্রাম করতে হয়েছিল। গান্ধীজীর এই বিশ বৎসরের সংগ্রামকে আমার কাছে কেবলই বিরাট শক্তির এক অপূরণীয় অপব্যয় ব'লে মনে হয়েছে। গান্ধীজী যদি সমাজকে তার ঐতিহাসিক পরিপ্রেক্ষিতে দেখে পুঁজিবাদের বিরুদ্ধে তাঁর সমস্ত শক্তি-নিয়োগ করতেন এবং বৃটিশ পুঁজিবাদ, (যার পরিণতি বৃটিশ সাম্রাজ্য-বাদে) নবজাগ্রত ভারতীয় পুঁজিবাদ (হিন্দু ও মুসলিম উভয় শিবির), পরাভূত হ'তো, তবে একটি আঘাতেই ভারতবর্ষ ও অন্যান্য বহু দেশ স্বাধীন হ'তো, পৃথিবীতে বহু অংশ থেকে বর্ণ-বিদ্বেষ লোপ পেতো, ভারতের হিন্দু-মুসলমানের মধ্যে হ'তো মৈত্রী। কিন্তু গান্ধীজী সে পথে অগ্রসর হন নি। পরবর্তীকালেও এই সুযোগ তিনি বার বার পাওয়া সত্ত্বেও সাধারণের প্রতি অবিশ্বাস ও অতিরিক্ত ধর্মবিশ্বাসের ফলে তাকে গ্রহণ করেন নি। লক্ষ্যস্থানের চেয়ে পথের মোহই তাঁকে পেয়ে বসেছিল। তাই তীর্থে তিনি কোনদিন পৌঁছতে পারলেন না, তীর্থের পথকেই তিনি তীর্থ ব'লে গ্রহণ ক'রে সমস্ত জীবন পথেই কাটালেন! তবে একথাও মনে রাখা দরকার যে, হয়তো তখনো ভারতীয় পুঁজি পুষ্ট না হওয়ায় পুঁজির বিরুদ্ধে লড়াইয়ের জন্যে দেশেও তাঁর নেতৃত্ব পরিণত হয় নি। কিন্তু যে কোনো কারণেই হোক, সেদিন বিষবৃক্ষের মূল গান্ধীজী কোনো রকমেই দেখতে পান নি। তাই বৃক্ষের অসংখ্য শাখা-প্রশাখা, অজস্র বিষফলের বিরুদ্ধে তিনি সমগ্র জীবন তাঁর আক্রমণ চালিয়েছিলেন, এক শাখায় ব'সে অন্য শাখা কাটতে গিয়েছিলেন,—ভারতীয় পুঁজির উপর নির্ভর ক'রে বৃটিশ পুঁজির পরিণতিকে করতে গিয়েছিলেন ধ্বংস, হিন্দু পুঁজির ঘাড়ে চ'ড়ে শান্ত করতে চেয়েছিলেন মুসলিম পুঁজিকে। তাই বিভ্রান্ত হয়েছিলেন, ক্লান্ত হয়েছিলেন, দিশেহারা হয়েছিলেন। বিষবৃক্ষের শাখা-প্রশাখা, বিষফল কেবলই অজস্র-অসংখ্য হয়ে উঠেছিল। তিনি অবশেষে আর্তনাদ ক'রে বলেছিলেন, এই বিভ্রান্তিকর পৃথিবী থেকে কবে তাঁর অবকাশ মিলবে। (মৃত্যুর দিন অপরাহ্ণে গান্ধীজী তাঁর স্নেহভাজনদের কাছে এইরূপ উক্তি করেছিলেন বলেও সংবাদপত্রে প্রকাশিত হয়েছিল।) তাই গান্ধীজীর জীবনেতিহাস পর্যালোচনা করতে গিয়ে বড়ো খেদ হয়, একটি প্রচণ্ড শক্তির কী ভয়াবহ অপব্যয়ই না ঘটেছিল—যে-বারুদের স্তূপে সমগ্র পৃথিবীব্যাপী এক মহা বিপ্লব রচিত হ'তে পারতো, কোটি কোটি মানুষের দুঃখ-দারিদ্র্যের হ'তে পারতো অবসান, সেই বিরাট বারুদের স্তূপ মুষ্টিমেয় ভারতীয় পুঁজিবাদীদের মুনাফা-মৃগয়ায় নিঃশেষিত হয়ে গেছে! পুঁজিবাদের ইতিহাসে এমন অপব্যয় কী আর ঘটেছে!

## ॥ পাঁচ ॥

বস্তুত, গান্ধীজী ধর্মনীতিকে রাজনীতি ও অর্থনীতিতে প্রয়োগ করতে চেয়েছিলেন। এই প্রয়োগ-প্রয়াসই তাঁর জীবনেতিহাস। গান্ধীজী ধর্মকে সকল দেশে ও সকল কালে অভিন্ন ও সনাতন ব'লে ধ'রে নিয়েছিলেন এবং সেই 'অভিন্ন ও শাশ্বত' বস্তুটিকে প্রয়োগ করতে চেয়েছিলেন অর্থনীতি ও রাজনীতির মতো দ্রুত পরিবর্তনশীল একটি বস্তুর মধ্যে।[১] কিন্তু কোনো ধর্ম বস্তুত শাশ্বত বা অভিন্ন

---

১ ধর্মকে অভিন্ন ও শাশ্বত ব'লে গ্রহণ করবার জন্যে গান্ধীজী যে রীতি আশ্রয় করেছিলেন, তা অন্যান্য সকল চয়নপন্থী বা eclecticদের মতোই সুবিধাবাদী। তিনি সকল ধর্ম থেকেই নিজের ইচ্ছামতো পছন্দমতো "নীতিকে" গ্রহণ করেছিলেন। বাইবেলে খ্রীষ্টের 'সারমন অন দি মাউণ্ট' যখন তাঁর অত্যন্ত ভালো লেগেছিল, এবং ক্ষমা, তিতিক্ষা ও ত্যাগের বাণীকে যখন তিনি সনাতন সত্য ব'লে গ্রহণ করেছিলেন, তখনই বাইবেলের নোআ বা মোজেস-এর 'চোখের বদলে চোখ ও দাঁতের বদলে দাঁত লওয়ার' বাণীকে তিনি মিথ্যা ব'লে ত্যাগ করতে বিন্দুমাত্র দ্বিধা করেন নি। বাইবেলের করুণাময় ভগবান তাঁর কাছে সত্য, কিন্তু প্রতিহিংসাপরায়ণ ভগবান জিহোবা তাঁর কাছে অলীক কল্পনা মাত্র। গান্ধীজী যখন খ্রীষ্টের বাণী অনুসারে সকল মানুষকে ভগবানের আত্মজ হিসাবে সমান ব'লে প্রচার করছিলেন, ঠিক সেই সময়েই যখন তিনি দেখলেন ট্রান্সভালের প্রেসিডেণ্ট পল ক্রুগার বাইবেলে বর্ণিত ঘটনাকেই ভারতীয় নির্যাতনের ন্যায়সংগত প্রেরণা ব'লে ভারতীয়দের বোঝাচ্ছেন, তখন তিনি বিরক্ত হয়েছিলেন এবং ক্রুগারের ওল্ড টেস্টামেণ্টকে অলীক এবং তাঁর নিজের নিউ টেস্টামেণ্টকে অভ্রান্ত সত্য বলে ঘোষণা করেছিলেন।

"তিনি ( প্রেসিডেণ্ট ক্রুগার ) খানিকক্ষণ তাহাদের ( ভারতীয়দের ) কথা শুনিয়া বলেন—'তোমরা হইতেছ ইসমেলের সন্তান, সেইজন্য তোমরা ইসাউয়ের সন্তানগণের দাসত্ব করিতে বাধ্য। আমরা ইসাউয়ের সন্তান, আমরা তোমাদিগকে আমাদের সমান অধিকার দিতে পারি না। আমরা যেটুকু দিই, তাহাতেই সন্তুষ্ট হইয়া থাকিও।' প্রেসিডেণ্টের এই জবাব যে ক্রোধ বা দ্বেষ-প্রণোদিত, একথা বলা যায় না। প্রেসিডেণ্ট ক্রুগার বাল্যকাল হইতেই পুরাতন বিধানের ( Old Testament-এর ) গল্প শুনিয়া আসিয়াছেন, এবং তাহা সত্য বলিয়া তিনি বিশ্বাস করিতেন।"—দক্ষিণ আফ্রিকায় সত্যাগ্রহ, ৫৩পৃঃ।

গান্ধীজী যদি নিউ টেস্টামেণ্টের বাণীকে সনাতন সত্য ব'লে গ্রহণ করেন, তবে ওল্ড টেস্টামেণ্টের বাণীকে সনাতন সত্য ব'লে গ্রহণ করবার অযৌক্তিকতার যুক্তি কোথায়? আসলে গান্ধীজী এবং মিঃ ক্রুগার উভয়েরই এক ত্রুটি। তাঁরা ধর্মকে বা তার বাণীকে সাময়িক ও পরিবর্তনশীল না ভেবে তাকে সনাতন ও চিরস্থায়ী ব'লে ধ'রে নিয়েছিলেন।

হিন্দু ধর্ম সম্পর্কেও গান্ধীজীর ত্রুটি অনুরূপ। গীতার কথাই ধরা যাক্। গান্ধীজী যখন গীতার নিষ্কাম কর্ম ও চাতুর্বর্ণ্যের বিষয়গুলিকে উচ্ছ্বসিত সমর্থনের সঙ্গে গ্রহণ করছেন, তখনই তিনি সুবিধামতো "বিনাশায় চ দুষ্কৃতাম্" কথাগুলিকে এড়িয়ে গেছেন। দুষ্কৃতের বিনাশ সম্পর্কে গান্ধী যতোই অহিংস ব্যাখ্যা দেন না কেন, তা যে ব্যাখ্যার বিকৃতি মাত্র, তা বুঝতে দেরি হয় না। তা ছাড়া কুরুক্ষেত্রের যুদ্ধ হিংসাত্মক যুদ্ধই ছিল।

হ'তে পারে না। স্থান ও কালের পার্থক্যে তার রীতি ও নীতির পরিবর্তন ও বৈষম্য ঘটবেই। লিখিত শব্দের যুগ থেকে আজ পর্যন্ত মনুষ্য-সমাজের ইতিহাস পর্যালোচনা করলে দেখা যাবে, সমাজের ভিন্নতর অর্থনৈতিক অবয়বের মধ্যে ধর্মীয় নীতি ও রীতির পার্থক্য ঘটেছে।[১] কিন্তু উৎপাদন-ব্যবস্থার পরিবর্তনের মতো ধর্মনীতি, সংস্কৃতি, ও শিল্পের পরিবর্তন অতো দ্রুত ঘটে না। ফলে, অর্থনীতির অর্থাৎ উৎপাদন-ব্যবস্থার পদক্ষেপের সঙ্গে তাল রেখে সমাজের ধর্মনীতি, সংস্কৃতি, সাহিত্য বা শিল্প চলতে পারে না। তখন ধর্মনীতি, সংস্কৃতি, সাহিত্য ও শিল্প, এরা একযোগে বলতে থাকে, আমরা সনাতন, আমরা অভিন্ন, আমরা সকল কালে সকল দেশে এক, আমরা নড়বো না। কিন্তু উৎপাদন-ব্যবস্থা বলে, অসম্ভব, আমার সঙ্গে পা মিলিয়ে তোমাদের চলতেই হবে, কারণ, আমি পরিবর্তনশীল, প্রগতিশীল, আমি ভিন্ন, আমি বহুরূপী। এমনিভাবে প্রত্যেক সমাজে প্রত্যেক কালেই দেখা গেছে, ধর্ম, সংস্কৃতি, সাহিত্য ও শিল্পের সঙ্গে সেই যুগের উৎপাদন-ব্যবস্থার বিরোধ ঘটেছে, এবং প্রতিবারেই উৎপাদন-ব্যবস্থা হয়েছে জয়ী। আর এই জয়ের নামই ধর্মে, সংস্কৃতিতে, সাহিত্যে ও শিল্পে বিপ্লব। দেশের উৎপাদন-ব্যবস্থা যে পথে চলবে, সে-দেশের ধর্মকে, সংস্কৃতিকে, সাহিত্যকে, শিল্পকে সে-পথেই চলতে হবে। এই টানাটানির ব্যাপারটিকে আমরা যদি গো-শকটের সঙ্গে তুলনা করি, তবে বলতে পারবো, সমাজের উৎপাদন-ব্যবস্থা হোলো গোরু, আর সেই সমাজের ধর্ম, সংস্কৃতি, সাহিত্য বা শিল্প, এগুলো হোলো মাল-বোঝাই শকট। চলন্ত গো-শকটে আমরা গোরু আর শকটকে সর্বদাই

---

১ এখানে উদাহরণ স্বরূপ খ্রীষ্টান ধর্মের উল্লেখ করা যেতে পারে। একই খ্রীষ্টান ধর্ম সমাজের উৎপাদন ব্যবস্থার তারতম্যের মধ্য দিযে বিভিন্ন রূপ গ্রহণ করেছে। বুর্জোয়া সমাজের অভ্যুত্থানের সঙ্গে সঙ্গে যখন ব্যক্তি-স্বাধীনতার নামে প্রতিযোগিতার বাজারে শ্রম বিক্রয়ের স্বাধীনতাকে চালু করবার চেষ্টা হয়েছে, তখনই ব্যক্তিগত ধর্ম-চর্চার হয়েছে উদ্ভব, লুথার‍্যানিজম্ বা ক্যাল্‌ভিনিজম্-এর হয়েছে জন্ম। ইংল্যাণ্ডের ইতিহাসে চতুর্দশ শতাব্দীতে জন উইক্লিফের যুগ থেকে যে ননকন্‌ফর্মিটির সূত্রপাত হয়েছিল, তা প্রেস্‌বিটেরিয়ানিজম্, ইণ্ডিপেণ্ডেণ্ট্‌স্, কোয়েকার, ললার্ডি প্রভৃতি বিভিন্ন ধর্ম সম্প্রদায়ের মধ্য দিয়ে এক বর্ধমান বুর্জোয়া অর্থনীতিকেই প্রকাশ করেছে। এই প্রসঙ্গে একথাও উল্লেখযোগ্য যে, বুর্জোয়া অভ্যুত্থান যেমন ব্যক্তি-স্বাধীনতার প্রচার করলেও সত্যিকার ব্যক্তি-স্বাধীনতার প্রতিষ্ঠা করেনি, প্রোটেস্ট্যাণ্টিজ্‌ম্-ও তেমনি ধর্ম-স্বাধীনতার প্রচার ক'রেও সত্যিকার ধর্ম-স্বাধীনতার প্রতিষ্ঠা করে নি। প্রোটেস্ট্যাণ্টিজ্‌ম্‌ও ক্যাথলিসিজমের চেয়ে কম গোঁড়া বা কম আনুষ্ঠানিক নয়। বুর্জোয়া অভ্যুত্থানের ফলে জাতীয়তাবাদের জন্ম হয়েছিল। ধর্মে তার প্রতিফলনরূপে ইউরোপে আমরা রোমান ক্যাথলিক চার্চের স্থলে জাতীয় প্রোটেস্ট্যাণ্ট ও জাতীয় ক্যাথলিক চার্চের জন্ম হ'তে দেখেছি। ভারতের নবোদ্ভূত বুর্জোয়া সম্প্রদায়ের ধর্মীয়তা কিভাবে ব্রাহ্ম ধর্ম, আর্য সমাজ প্রভৃতির মধ্যে রূপায়িত হয়েছিল, তা লক্ষণীয়।

এক সঙ্গে একযোগে চলতে দেখি এবং গোরুর চেয়ে বোঝাই-করা শকটটাকেই লাগে অনেক বেশি বড়ো। গোরুর মুখ দিয়ে যখন ফেনা উঠতে থাকে, যখন সে ক্রমেই ক্লান্তিতে মাটির সঙ্গে মিশিয়ে যেতে চায়, তখন গাড়ির বোঝা মাথা উঁচিয়ে আকাশ স্পর্শ করে। এই দেখে কোনো পথিক দার্শনিক যদি ভাবেন, যেহেতু মাল-বোঝাই গাড়িটা বিরাট, এবং যেহেতু তা আকাশ স্পর্শ করেছে, আর গোরু দুটো ক্রমেই ক্ষীণ দেহে লুটিয়ে পড়ছে মাটিতে, সেই-হেতু চলন্ত গো-শকটের শক্তির আধার হ'লো ভেঙে-পড়া গোরু নয়, বোঝা-ভরা আকাশস্পর্শী গাড়িটা, তখন তিনি যে ভুল করবেন, যাঁরা উৎপাদন-শক্তির উর্ধ্বে ধর্ম, সংস্কৃতি, সাহিত্য বা শিল্পকে স্থান দেন, তাঁরা-ও করেন ঠিক তেমনটি। গান্ধীজী এই ভুলই করেছিলেন। তিনি গাড়ির বোঝাটাকে কেবলই আকাশস্পর্শী ক'রে তুলতে চেয়েছিলেন, এবং গাড়ি যে টানে তাকে ক'রে তুলতে চেয়েছিলেন ক্ষীণতর। কেবল তাই নয়, তিনি গাড়িকে শক্তির উৎস ভেবে গাড়িকেই গোরুর সামনে বেঁধে দিয়েছিলেন। ফলে আমাদের সমাজটা 'গাড়িতে টানা গোরুর' মতো একটা কিম্ভূতকিমাকার অবস্থার মধ্যে এসে পৌঁছেছিল। গান্ধীজী যদি ধর্মের মধ্যে সামাজিক শক্তির সন্ধান না ক'রে উৎপাদন-ব্যবস্থার মধ্যে করতেন, তবে তাঁর ধর্মের বোঝা যথাসময়ে যথাস্থানে গিয়ে পৌঁছতো; কিন্তু তিনি তার উল্টোটি করায়, তাঁর ধর্মের বোঝা যথাস্থানে গিয়ে পৌঁছয় নি, উৎপাদন-ব্যবস্থার গোরুগুলো বেসামাল হয়ে যে-দিকে-ইচ্ছে পালাতে চেয়েছে। আর সেই টানাটানির ফলে আকাশস্পর্শী ধর্মের বোঝা পড়েছে ধ্বসে এবং সেই ধ্বসে-পড়া বোঝার চাপে শকট-চালকেরও ঘটেছে মৃত্যু!

তাই এ-কথা বিশেষভাবে উল্লেখযোগ্য যে, গান্ধীজী রাজনীতিতে অবতীর্ণ হবার ফলে তাঁর ধর্মালোচনা বা ধর্মানুশীলনে বিন্দু মাত্র ছেদ পড়লো না। দক্ষিণ আফ্রিকায় কয়েকজন খ্রীষ্টান মিশনারির সঙ্গে তাঁর অন্তরঙ্গতা ঘটলো। তাঁদের সঙ্গে আলাপ-আলোচনার ফলে খ্রীষ্টান ধর্ম সম্পর্কে তাঁর জ্ঞান ব্যাপকতর হোলো। তাঁদের কারো কারো স্বধর্ম সম্পর্কে সংকীর্ণতা-ও তাঁর দৃষ্টি এড়ালো না। তিনি বুদ্ধের জীবন সম্পর্কে পড়াশুনো করলেন। বুদ্ধের জীবন সম্পর্কে তিনি লক্ষ্য করলেন, খ্রীষ্টের প্রেমের অপেক্ষা বুদ্ধের প্রেমের প্রসার ছিল বিপুলতর। কারণ, প্রাণীমাত্রের প্রতি প্রেম যিশুর জীবনে দেখা যায় নি। তা দেখা গিয়েছিল বুদ্ধের জীবনে। অবশ্য, এই দেখার মধ্যেও একদেশদর্শিতা ছিল। যিশুর সেঁকা মাছ খাওয়ার কথা বাইবেলে আছে সত্য, কিন্তু বুদ্ধদেবও যে নিরামিষাশী ছিলেন, তেমন প্রমাণ নেই। বরং তার উল্টোটাই আছে, অতিমাত্রায় শূকর-মাংস খাওয়ার ফলেই রক্তাতিসারে যে বুদ্ধের

মৃত্যু হয়েছিল, তা বৌদ্ধশাস্ত্রে উল্লিখিত হয়েছে। যাই হোক, বুদ্ধের এই "সর্বজীবে করুণার ধর্মকে" গান্ধীজী নিজের জীবনে শেষ দিন পর্যন্ত অনুশীলন করতে চেয়েছিলেন। তাই তিনি ছিলেন নিরামিষাশী, সর্পের প্রতিও ছিলেন স্নেহপরায়ণ।

রায়চাঁদজী এই সময়ে ধর্ম বিষয়ে গান্ধীজীকে পত্রযোগে পরামর্শ দিতেন। তিনি গান্ধীজীর পড়ার জন্যে নর্মদাশংকরের লেখা 'ধর্ম-বিচার' পুস্তকখানিও পাঠান। নর্মদাশংকর প্রথম জীবনে অত্যন্ত বিলাসী ছিলেন। পরবর্তী জীবনে তাঁর মধ্যে বৈরাগ্য দেখা দেয় এবং তিনি শুদ্ধাচারী হয়ে ওঠেন। এই গ্রন্থখানি গান্ধীজীর জীবনে কিভাবে রেখাপাত করেছিল, তা তাঁর বিলাস-বিভবহীন কৃচ্ছ্র-সাধক জীবনের প্রতি লক্ষ্য করলে সহজেই বোঝা যায়। এই সময় গান্ধীজী উপনিষদের অনুবাদগুলিও পড়েন। ম্যাক্‌স্‌মুলার-রচিত 'হিন্দুস্থান কি শিখাইতে পারে' গ্রন্থখানি তাঁর স্বদেশপ্রীতিকে পুষ্ট করে এবং অনেক পরিমাণে তাঁর পাশ্চাত্য সভ্যতাবিরোধী ভ্রান্ত সংকীর্ণ জাতীয়তাবাদের জন্যে দায়ী হয়। গান্ধীজী ঐ সময়ে কেবল যে হিন্দু, বৌদ্ধ ও খ্রীষ্টান ধর্ম সম্পর্কে পড়াশুনো করেন, তাই নয়। তিনি ওঅশিংটন আর্ভিং এবং কারলাইল, উভয়ের রচিত মহম্মদের জীবন ও বাণী-ও পাঠ করেন। জরথুস্ত্রর প্রবচনও তাঁর বাদ যায় না। লেও টলস্টয়ের লেখা 'গস্‌পেল ইন ব্রীফ' ও 'হোঅট টু ডু' বইগুলিও তাঁর ধর্মচিন্তাকে প্রভাবিত করে। এমনি ভাবে গান্ধীজী বিভিন্ন ধর্মের সঙ্গে পরিচয়ের ফলে সকল ধর্মের প্রতি একটি সহজ প্রীতির অধিকারী হন এবং ধর্মকেই মানব জীবনের প্রথম ও শেষ আদর্শ রূপে গ্রহণ করেন; তাঁর কাছে ধর্মের সঙ্গে অর্থনীতি ও রাজনীতির কোনো পার্থক্য থাকে না। তিনি ধর্ম দিয়েই অর্থনৈতিক ও রাজনৈতিক সকল সমস্যার সমাধান করতে উদ্যোগী হন।

এইভাবে ধর্মনীতি ও রাজনীতির প্রাথমিক অনুশীলনের মধ্য দিয়ে দক্ষিণ আফ্রিকায় গান্ধীজীর তিন বৎসর কেটে গেলো। আদালতে ব্যারিস্টারি যেমন জমে উঠতে লাগলো, তেমনি ক্রমেই তাঁর সম্মুখে জমে উঠতে লাগলো নানা অন্যায় ও অবিচারের সমস্যা। তাই তিনি দক্ষিণ আফ্রিকায় স্থায়ীভাবে বসবাস করবেন, স্থির করলেন। দক্ষিণ আফ্রিকাতেই স্থায়ীভাবে বাস করাই যখন স্থির হোলো, তখন তিনি ভাবলেন, ইতিমধ্যে ভারতবর্ষ থেকে একবার ঘুরে আসা দরকার। তাই ১৮৯৬ খ্রীষ্টাব্দের মাঝামাঝি সময়ে তিনি কলিকাতাগামী একটি জাহাজে চ'ড়ে বসলেন। জাহাজের দিনগুলি তাঁর প্রধানত ভাষা শিক্ষাতেই কাটলো। তিনি উর্দু ও তামিল ভাষা শিখতে লাগলেন। কারণ, দক্ষিণ আফ্রিকায় মুসলমানদের সঙ্গে ঘনিষ্ঠভাবে

মেলামেশার জন্যে যেমন প্রয়োজন উর্দু ভাষায় জ্ঞান, মাদ্রাজীদের সঙ্গে মেলামেশার জন্যেও আবার তেমনি প্রয়োজন তামিল ভাষায় অধিকার।

চব্বিশ দিন বাদে গান্ধীজী কলকাতায় এসে পৌঁছলেন। এই তাঁর প্রথম কলকাতা আসা। কলকাতা থেকে প্রয়াগের পথে তিনি সটান রাজকোটে চ'লে গেলেন। রাজকোটে এসে তিনি একটি ছোটো বই লেখেন। বইখানি লিখতে ও ছাপতে একমাস সময় লাগে। বইখানির মলাট ছিল সবুজ। তাই বইখানি "সবুজ বই" নামেই প্রসিদ্ধি লাভ করে। গান্ধীজী বলেন: "এতে আমি দক্ষিণ আফ্রিকায় ভারতীয়দের দুরবস্থার কথা কম ক'রেই লিখেছিলাম। কেননা আমি জানতাম, ছোট দুঃখও দূর থেকে বড়ো দেখায়।" 'সবুজ বই' দশ হাজার ছাপানো হয়েছিল। সেগুলি ভারতের সমস্ত সংবাদপত্রের সম্পাদক ও নেতাদের কাছে পাঠানো হয়।

এই সময় বোম্বাইয়ে হঠাৎ মড়ক দেখা দেয়। রাজকোটেও মড়ক দেখা দেওয়ার আশঙ্কা হোলো। গান্ধীজী সেবার কার্যে আত্মনিয়োগ করলেন। আগেই বলেছি, তিনি ছিলেন সেবাধর্মী। মহামারীতে, যুদ্ধে, দুভিক্ষে, গৃহদ্বন্দ্বে সেবার ব্রতে তাঁর জীবনের অধিকাংশ কাল কেটেছিল। বোম্বাইয়ে এই মহামারীর সময়ে তিনি সেই সেবার প্রথম পাঠ পেয়েছিলেন। গান্ধীজীর এই সেবা আবার কয়েকদিনের জন্যে সমাজ থেকে তাঁর নিজের বাড়ির মধ্যেও সরে এলো। তাঁর ভগ্নীপতি পীড়িত হলেন। ফলে গান্ধীজী ভগ্নীপতির সেবায় লেগে গেলেন। তিনি পরে নিজের এই সেবা-প্রীতি সম্পর্কে বলেন: "আমার শুশ্রূষা করবার এই আকাঙ্ক্ষা ক্রমেই বিশাল আকার ধারণ করলো। অবশেষে তা এমন হয়ে উঠলো যে, শুশ্রূষার জন্যে অনেক সময় আমি কাজকেও উপেক্ষা করেছি, স্ত্রীকে, এমন কি সমস্ত পরিবারকেও, সেবায় নিযুক্ত করেছি।"

কয়েকদিনের মধ্যেই গান্ধীজীর ভগ্নীপতির মৃত্যু হয়। ইতিমধ্যে গান্ধীজী দক্ষিণ আফ্রিকাস্থ ভারতীয়দের সম্পর্কে দেশে প্রচার-কার্য চালাবার জন্যে বোম্বাইয়ের সুবিখ্যাত ব্যবহারজীবী স্যার ফিরোজশা মেটার সঙ্গে দেখা করেছিলেন। এই সাক্ষাতের ফলে বোম্বাইয়ে যে জনসভার আয়োজন হয়েছিল, তার পূর্ব দিনেই গান্ধীজীর ভগ্নীপতির মৃত্যু হোলো। কিন্তু ব্যক্তিগত বা পরিবারগত কোনো দুঃখ-শোক গান্ধীজীর জনসেবায় কোনোদিন অন্তরায় হ'তে পারে নি, সেদিনও হ'তে পারলো না। যথাসময়ে তিনি বোম্বাইয়ে এসে পৌঁছলেন। পূর্বে প্রস্তুত না হয়েই তিনি সভায় বক্তৃতা করবেন স্থির করেছিলেন। স্যার ফিরোজশা কিন্তু এ বিষয়ে তাঁকে নিরস্ত করলেন, বললেন, এ বোম্বাই শহর, এখানে লিখিত বক্তৃতা দেওয়াই

উচিত। নইলে কাগজে অসম্ভব রকমের ভুল রিপোর্ট বেরিয়ে যাবে। গান্ধীজী তাঁর বক্তৃতাটি রাতারাতি লিখে ফেললেন। তখনকার দিনে স্যার ফিরোজশার বক্তৃতা শোনার জন্যে ভিড় ক'রে লোক আসতো। এতো বড়ো বিরাট সভায় বক্তৃতা দেওয়ার অভিজ্ঞতা গান্ধীজীর এই প্রথম। তাঁর কণ্ঠস্বর রুদ্ধ হয়ে এলো, শরীর কাঁপতে লাগলো। বক্তৃতাটি লিখিত থাকায় অন্য একজনে প'ড়ে শোনালেন। বক্তৃতাটি অজস্র করতালি ও প্রশংসা পেলো।

গান্ধীজীকে স্যার ফিরোজশা দক্ষিণ আফ্রিকাস্থ ভারতীয়দের ব্যাপারে প্রচুর সাহায্য করলেন। লোকমান্য তিলক এবং গোখলের সঙ্গেও তাঁর পরিচয় হোলো। এই পরিচয় সম্পর্কে পরে তিনি একটি সুন্দর তুলনামূলক বর্ণনা দিয়েছিলেন: "স্যার ফিরোজশাকে আমার হিমালয়ের মতো মনে হয়েছিল, লোকমান্যকে সমুদ্রের মতো। আর গোখলেকে দেখলাম গঙ্গার মতো। তাতে অবগাহন করা যায়। হিমালয়ে চড়া যায় না, সমুদ্রে ডুবে মরবার ভয় আছে। কিন্তু গঙ্গার কোলে খেলা করা যায়, ডিঙি নিয়ে পার হওয়া যায়।" গোখলে সম্পর্কে গান্ধীজী আরো বলেন: "রাজনীতির ক্ষেত্রে গোখলে জীবিতকালে আমার হৃদয়ে যে-স্থান অধিকার করেছিলেন এবং দেহান্তরের পরে আজো যে-স্থান অধিকার ক'রে আছেন, তা আর কেউ পাননি।" পরে যথাসময়ে আমরা লক্ষ্য করবো, গোখলে এবং তিলক, ভারতীয় রাজনীতির এই দুই বিভিন্ন-ধর্মী শক্তির সমন্বয়ে গান্ধীজীর ব্যক্তিত্বের ও নেতৃত্বের গঠন কেমন ক'রে সম্ভব হয়েছিল।

অতঃপর গান্ধীজী পুণা থেকে গেলেন মাদ্রাজ। সেখানে তাঁর 'সবুজ বই' আরো দশ হাজার ছাপা হোলো। তিনি সেখানে 'মাদ্রাজ স্ট্যাণ্ডার্ড' পত্রিকার সম্পাদক পরমেশ্বর পিল্লাই এবং 'হিন্দু' পত্রিকার সম্পাদক সুব্রহ্মণ্যমের সঙ্গে দেখা করলেন। এঁরা দুজনেই তাঁকে প্রচুর সমর্থন ও উৎসাহ জানালেন।

মাদ্রাজ থেকে গান্ধীজী এলেন ফের কলকাতা। এখানে সুরেন্দ্রনাথের সঙ্গে তাঁর পরিচয় হোলো। কলকাতায় ঐ সময় গান্ধীজী অমৃতবাজার পত্রিকার সম্পাদকের সঙ্গেও দেখা করতে আসেন। ঐ ঘটনা সম্পর্কে তিনি তাঁর আত্মজীবনীতে একটি কৌতুককর ঘটনার উল্লেখ করেছেন: "যে ভদ্রলোক আমার সঙ্গে দেখা করলেন, তিনি আমাকে কোনো ভবঘুরে'ব'লেই ধ'রে নিলেন।" 'বঙ্গবাসী' পত্রিকাতে গিয়েও গান্ধীজীর নাকালের একশেষ হোলো। "সম্পাদক মশায় অন্য লোকের সঙ্গে আলাপ করছেন, তাঁর কাছে বহু লোক যাতায়াত করছে। তিনি আমার পানে ফিরেও তাকান না।"

বাংলা দেশের 'প্রগতিশীল' পত্রিকাগুলির এই ব্যবহারে গান্ধীজী কিন্তু হতাশ হলেন না। কলকাতায় জনসভারও আয়োজন হ'তে থাকলো। কিন্তু সে-সভা হওয়ার আগেই গান্ধীজীর কাছে ডারবান থেকে ডাক এলো: "পার্লামেণ্ট জান্থয়ারিতে বসবে। অবিলম্বে ফিরে আস্থন।"

প্রথম যে ষ্টীমার বোম্বাই থেকে পাওয়া যাবে, তাতেই যাওয়ার ব্যবস্থা করবার জন্যে গান্ধীজী দাদা আবদুল্লার বোম্বাই-এজেণ্টকে তার করলেন। দাদা আবদুল্লা নিজে 'কুরল্যাণ্ড' নামে একখানা ষ্টীমার কিনেছিলেন। সেই ষ্টীমারে তাঁরা গান্ধীজীকে সপরিবারে বিনা খরচে নিয়ে যেতে আগ্রহ প্রকাশ করলেন। গান্ধীজী ডিসেম্বরের প্রথম ভাগে স্ত্রী, দুই পুত্র এবং তাঁর বিধবা ভগ্নীর পুত্রকে নিয়ে দক্ষিণ আফ্রিকা রওনা হলেন। সঙ্গে আরেকখানি ষ্টীমারও ছিল। ষ্টীমারটির নাম 'নাদেরী'। ওই ষ্টীমারেরও এজেণ্ট ছিলেন দাদা আবদুল্লা। দুই ষ্টীমারে মিলে ভারতীয় যাত্রী ছিলেন প্রায় আট শ। তাঁদের অর্ধেকের বেশী যাচ্ছিলেন ট্রান্সভালে। ১৮ই কি ১৯শে ডিসেম্বর দুটি জাহাজই ডারবান বন্দরে এসে পৌঁছলো। সরকারী স্বাস্থ্যবিভাগ পরীক্ষা ক'রে হুকুম না দিলে জাহাজ তীরে ভিড়ানো যায় না, আইনের বাধা আছে। তাই জাহাজ দুটিকে নোঙর ক'রে অপেক্ষা করতে হোলো। বোম্বাই থেকে জাহাজ ছাড়বার সময় বোম্বাইয়ে প্লেগের মড়ক চলছিল। স্থতরাং জাহাজ দুটিকে কয়েক দিনের জন্যে ছোঁয়াচ বাঁচিয়ে দূরে রাখা হবে, এমনি ভয়ও করা হচ্ছিল। বস্তুত হোলোও তাই। কিন্তু পরে বোঝা গেলো, কেবল ছোঁয়াচ বাঁচাবার জন্য এই ব্যবস্থা হয় নি। আট শত ভারতীয় যাত্রী সহ গান্ধীজীকে দক্ষিণ আফ্রিকায় ফিরতে না দেওয়ার উদ্দেশ্যে সাদা বাসিন্দারা তুমুল আন্দোলন শুরু করেছে। তারা এখনো প্রতিদিন নিয়মিতভাবে সভাসমিতি করছে, দাদা আবদুল্লাকে ধমক দিচ্ছে। এমন কি, ভারতবর্ষে জাহাজ দুটি ফেরত পাঠাবার জন্যে তাঁকে ক্ষতিপূরণ দেওয়ার লোভও দেখাচ্ছে। এ সমস্ত সংবাদই গান্ধীজীর কাছে পৌঁছতে লাগলো। গোরারা এমন ভয়ও দেখিয়েছে যে, জাহাজে যদি গান্ধী তার দলবলকে নিয়ে ভারতবর্ষে ফিরে না যায়, তবে জাহাজ তারা সমুদ্রে ডুবিয়ে দেবে। কিন্তু গোরাদের এই অন্যায় দাবি ষ্টীমার কোম্পানি বা যাত্রীরা, কেউ মানতে রাজী হোলেন না। গোরাদের আক্রমণের প্রধান লক্ষ্য ছিলেন গান্ধীজী। তাঁর বিরুদ্ধে অভিযোগ ছিল দুটি: প্রথমত, তিনি ভারতবর্ষে গিয়ে নাতালবাসী গোরাদের ভয়ংকর নিন্দা করেছেন। দ্বিতীয়ত, তিনি ভারতীয়দের দিয়ে নাতাল ছেয়ে ফেলতে চাচ্ছেন, তাই দু জাহাজ বোঝাই ক'রে ভারতবাসী সঙ্গে নিয়ে এসেছেন। গান্ধীজীর ও যাত্রীদের ওপর চরমপত্র এলো,

তাঁদের হত্যার ভয় দেখানো হোলো, কিন্তু এ ধমকেও গান্ধীজী টললেন না। ষ্টীমারের অন্যান্য যাত্রীরা-ও অটল রইলেন। সকল কিছু ক্ষতির বিনিময়ে নিজেদের ন্যায়সংগত অধিকার বজায় রাখবার জন্যে তাঁরা কৃতসংকল্প হলেন। অবশেষে বত্রিশ দিন বাদে, অর্থাৎ ১৮৯৭ খ্রীষ্টাব্দের ১৩ই জানুয়ারি তারিখে দুটি ষ্টীমারের উপর থেকেই সংক্রমণ-অবরোধ তুলে নেওয়া হোলো। যাত্রীরা বন্দরে নামবার হুকুম পেলেন।

নাতাল সরকারের মিঃ এস্‌কম্ব জাহাজের কাপ্তেনকে ব'লে পাঠালেন, তিনি যেন গান্ধীজী ও তাঁর পরিবারকে রাত্রির অন্ধকারে নামিয়ে দেন। গান্ধীজীর উপর গোরারা খুব চটে আছে, তাই তাঁর জীবন সম্পর্কেও বিপদ দেখা দিতে পারে। গান্ধীজীকে সঙ্গে নেওয়ার জন্যে তিনি জল-পুলিশ পাঠাবেন ব'লেও জানালেন।

জাহাজের কাপ্তেন গান্ধীজীকে এই সংবাদ দিলেন। গান্ধীজী তা পালন করতে স্বীকৃত হলেন, কিন্তু এই সংবাদ পাওয়াব আধ ঘণ্টার মধ্যেই এলেন ষ্টীমার-এজেন্টের উকিল মিঃ লটন। তিনি কাপ্তেনকে জানালেন, ষ্টীমার-এজেন্টের উকিল হিসাবে তিনি মিঃ গান্ধীকে নিজের দায়িত্বে নিয়ে যেতে চান। কাপ্তেন রাজী হয়ে গেলেন। অতঃপর মিঃ লটন এলেন গান্ধীজীর কাছে। তিনি গান্ধীজীকে জানালেন, মিঃ এস্‌কম্ব যে তাঁকে একাকী রাত্রিতে জাহাজ থেকে যেতে বলেছেন, তার মধ্যে যে কোনো রকম দুরভিসন্ধি নেই, তা কে বলতে পারে? এই মিঃ এস্‌কম্বই তো এখানে গোরাদের এক সময় ক্ষেপিয়েছেন, এখন তাঁর হঠাৎ এতো দরদ কেন? তা ছাড়া, লটন আরো বললেন, আপনি যে লুকিয়ে চোরের মতো শহরে প্রবেশ করবেন, তাও অত্যন্ত অশোভন। তার চেয়ে আপনার যদি প্রাণের ভয় না থাকে, তবে চলুন, মিসেস্ গান্ধী ও ছেলেমেয়েদের গাড়িতে তুলে দিয়ে আমরা দুজনে তাঁদের পেছু পেছু পায়ে হেঁটেই যাই। আমার মনে হয়, কেউ আপনার কেশাগ্র স্পর্শ করতেও সাহস পাবে না।"

মিঃ লটনের কথাগুলি গান্ধীজীর খুবই মনঃপূত হোলো। তাঁর কথা মতোই তিনি জাহাজ থেকে নামলেন।

রস্তমজী শেঠের বাড়িতে গান্ধী-পরিবারের ওঠার কথা ছিল। ষ্টীমারঘাট থেকে তা দু মাইল পথ হবে। গান্ধীজীর দুই পুত্র সহ মিসেস্ গান্ধী গাড়িতে ক'রে আগে রওনা হয়ে গেলেন। গান্ধীজী জাহাজ থেকে নামলে কয়েকজন গোরা ছোকরা তাঁকে দেখতে পেয়ে 'গান্ধী' 'গান্ধী' ব'লে চেঁচাতে লাগলো। চীৎকার ক্রমেই বেড়ে চললো। সেই সঙ্গে জমতে লাগলো ভিড়। গান্ধীজী ও মিঃ লটন এগিয়ে চললেন। তাঁদের পেছনে জনতার লেজুড়টা খুব বিড়ালের লেজের মতো ক্রমেই স্ফীত ও দীর্ঘ

হয়ে উঠলো। মিঃ লটন বিব্রত হয়ে পড়লেন। মুহূর্তমধ্যেই জনতার মধ্য থেকে বৃষ্টি হ'তে লাগলো ঢিল আর পচা ডিম। একজন গান্ধীজীর মাথার পাগড়ি টেনে ফেলে দিলো। মিঃ লটন ক্ষিপ্ত জনতাকে রুখতে পারলেন না। দেখতে দেখতে গান্ধীজীর উপর শুরু হোলো প্রহার। চড়, কিল, ঘুষি, লাথি। গান্ধীজীর মাথা ঘুরে গেলো, তিনি প্রায় অজ্ঞান হয়ে পড়লেন।

এই সময় পাশ দিয়ে যাচ্ছিলেন পুলিশের প্রধান কর্তা মিঃ আলেকজাণ্ডারের স্ত্রী। তাঁর সঙ্গে আগেই গান্ধীজীর পরিচয় ছিল। তিনি ভিড় ঠেলে ভেতরে এসে নিজের ছাতার আড়ালে গান্ধীজীকে রক্ষা করলেন। ইতিমধ্যে একজন ভারতীয় যুবক থানায় খবর দিয়েছিল। পুলিশ সুপারিণ্টেণ্ডেণ্ট আলেকজাণ্ডার গান্ধীজীকে বাঁচাবার জন্যে অবিলম্বে একদল পুলিশ পাঠিয়ে দিলেন। পুলিশের তত্ত্বাবধানে গান্ধীজী পার্শী রুস্তমজীর বাড়িতে কোনো রকমে এসে পৌঁছলেন।

কিন্তু গোরারা নিরস্ত হোলো না। তারা রুস্তমজীর বাড়ির সম্মুখেও আবার উন্মত্ত তাণ্ডব জুড়ে দিলো। চীৎকার করতে লাগলো—'গান্ধীকে আমাদের হাতে দাও।' 'গান্ধীকে আমাদের চাই।' ইত্যাদি।

ঐ সময় পুলিশ সুপারিণ্টেণ্ডেণ্ট আলেকজাণ্ডার সেখানে পৌঁছে তাদের কাউকে ধমক দিলেন, কাউকে বা মিষ্টি কথায় বোঝালেন। কিন্তু জনতা ক্রমেই এমন ভয়ংকর হয়ে উঠলো যে, তিনিও অবশেষে বিপদ গনলেন, বাড়ির ভেতরে গান্ধীজীর কাছে সংবাদ পাঠালেন, গান্ধীজী যদি তাঁর বন্ধুর বাড়ি এবং নিজের স্ত্রী-পুত্রকে বাঁচাতে চান, তবে তিনি যেন অবিলম্বে গোপনে এখান থেকে পালিয়ে যান। এই অবস্থায় গোপনে কেমন ক'রে পালানো সম্ভব, সে-পরামর্শও দিলেন মিঃ আলেকজাণ্ডার স্বয়ং।

গান্ধীজী ভারতীয় সেপাইয়ের পোশাক পরলেন। মাথায় ডাণ্ডা মারলে যাতে মাথা না ফাটে, সেজন্যে মাথায় একটা রেকাবি বসিয়ে তার ওপর মাদ্রাজী বড়ো একটা ফেটা জড়ালেন। গান্ধীজীর সঙ্গে গোয়েন্দা বিভাগের দুজন লোক ছিল, তারাও ছদ্মবেশ পরলো। তারপর গান্ধীজী জনতার ভেতর দিয়েই বাড়ির বার হয়ে গেলেন। ফলে সেদিনকার জনতার উন্মত্ত ভাবটা ছেঁদা বেলুনের মতো চুপসে গেল। এইভাবে সেদিন গান্ধীজী তাঁর বন্ধুর বাড়ি ও নিজের স্ত্রীপুত্রকে রক্ষা করলেন।

এই ঘটনাটি কিন্তু গান্ধীজীর জীবনের অন্তর্গত ব'লে মনে হয় না। এ যেন চাণক্য বা মেকিয়াভেলির জীবনের কোনো ঘটনা, যাদের নীতি ও রীতি 'শঠে

শাঠ্যম্।' এই প্রতারণা যতোই প্রয়োজনীয় হোক, এ যে প্রতারণা মাত্র, তা নিঃসন্দেহে বলা চলে। এ ঘটনা থেকে স্পষ্ট বোঝা যায়, গান্ধীজীর সত্যের নীতি তখনো তাঁর মধ্যে সুদৃঢ় পরিণতি লাভ করে নি, যে পরিণতি একদিন তাঁকে মৃত্যুর সম্মুখেও বুক পেতে দিতে দুঃসাহসী করেছিল!

ঐ সময় মিঃ চেম্বারলেন ছিলেন ইংল্যাণ্ডের ঔপনিবেশিক সচিব। গান্ধীজীর নির্যাতনের কথা তাঁর কানে গিয়ে পৌঁছল। তাঁর নির্দেশে মিঃ এস্‌কম্ব গান্ধীজীকে জানালেন, তিনি যদি আক্রমণকারীদের মধ্যে কাউকে চিনে থাকেন, তবে যেন নালিশ করেন।

গান্ধীজী কিন্তু মৃদু হেসে জবাব দিলেন, "যাঁরা আক্রমণ করেছিল, তাদের চেয়ে দোষ আপনাদের বেশী। কেননা আপনারা তাদের ঠিক পথে চালিত করতে পারেন নি। আমি ভারতে ফিরে গিয়ে তাদের তীব্র নিন্দা করেছি ব'লে রয়টার যে খবর দিয়েছিল, আপনারা তাই বিশ্বাস করেছেন এবং সেই বিশ্বাসকে প্রশ্রয় দিয়েছেন। সত্য সংবাদ প্রকাশিত হ'লে আক্রমণকারীদের অনুশোচনা হবে। আমি তাদের দু-একজনকে চিনি। কিন্তু চিনলেও অভিযুক্ত করতে চাই না।"

এই ঘটনা থেকে গান্ধীজীর যে-অভিজ্ঞতা হয়, তা তাঁর দুটি মতামতকে অনেক পরিমাণে পুষ্ট করেছে।

এই পুলিশ সুপারিণ্টেণ্ডেণ্ট ও তাঁর স্ত্রীর ব্যক্তিগত সদাশয়তা ব্যক্তির প্রতি গান্ধীজীর বিশ্বাসটিকে আরো বাড়িয়ে দেয়। ব্যক্তির প্রতি এই বিশ্বাস গান্ধীজীর আদর্শের অন্যতম প্রধান দৌর্বল্য। কয়েকজন মুষ্টিমেয় ব্যক্তিকে পুষ্ট করবার জন্যে যে-সমাজ ব্যক্তি-স্বাধীনতার প্রচার করে, ব্যক্তির প্রতি বিশ্বাসও সেই সমাজই শিক্ষা দেয়। সেই সমাজে ব্যক্তির প্রতি এই বিশ্বাস পরিণতি লাভ করে ব্যক্তিগত মোক্ষের মধ্যে, অর্থনীতিতে একছত্র পুঁজিবাদে, এবং রাজনীতিতে ফাশিবাদী স্বৈরতন্ত্রে। রায়চাঁদজী, রস্তমজী বা আবদুল্লা শেঠের মতো ব্যবসায়ী এবং মিঃ আলেকজাণ্ডারের মতো সরকারী কর্মচারী, এঁরা যে ধনতন্ত্র ও সাম্রাজ্যবাদ সম্পর্কে গান্ধীজীর মনে একটি বিশেষ করুণা ও স্নেহের স্থান গ'ড়ে তুলেছিলেন, একথা বললে অত্যুক্তি হবে না। তাছাড়া, গান্ধীজী ছিলেন সেই সমাজেরই ফসল, যে-সমাজে শাসন ও শোষণের জন্যে স্বার্থলোভীরা শিক্ষায়-দীক্ষায়, সাহিত্যে-ইতিহাসে, শিল্পে-বিজ্ঞানে নিজেদের সুবিধামতো ব্যক্তিত্বে বিশ্বাসী ক'রে তোলার জন্যে আপ্রাণ চেষ্টা করে। নাতালে গোরাদের বিক্ষোভের জন্যে গান্ধীজী সংবাদপত্রগুলিকেও যথেষ্ট পরিমাণে দায়ী করেন। তাদের মিথ্যাপ্রচারের ফলেই এরূপ ঘটেছিল, গান্ধীজীর বিশ্বাস। তিনি জীবনে

বহুবার সংবাদসেবীদের কর্তব্যপরায়ণ এবং সত্যনিষ্ঠ হ'তে উপদেশ দিয়েছেন। মৃত্যুর পূর্বাহ্ণেও তিনি সাম্প্রদায়িক দাঙ্গার অনেকখানি দায়িত্ব সংবাদসেবীদের ওপর আরোপ করতে কুণ্ঠিত হন নি। সংবাদপত্রের মিথ্যা-প্রচার সম্পর্কে গান্ধীজীর জীবনে বহু তিক্ত অভিজ্ঞতা ছিল। এ-বিষয়ে টলস্টয়ের উপদেশও যে তাঁর মধ্যে কোনো কাজ করে নি, এ-কথা বলা চলে না। টলস্টয়ের কাছেও সংবাদপত্র-পাঠ ছিল মিথ্যার নিয়মিত অনুশীলনের মতো জঘন্য। সংবাদের নামে একরাশ মিথ্যাকে প্রতিদিন গ্রহণ করবার ব্যাপারটিকে টলস্টয় মানব-কল্যাণের অনুকূল মনে করতেন না।

যাই হোক, নাতালের গোরারা যখন জানলো, গান্ধীজী বৃটিশ ও নাতাল সরকারের অনুরোধ সত্ত্বেও তাদের বিরুদ্ধে আদালতে কোনো অভিযোগ করেন নি, 'কুরল্যাণ্ড' এবং 'নাদেরি' জাহাজের আট শত ভারতীয়ের অধিকাংশই দক্ষিণ আফ্রিকার পুরাতন বাসিন্দা এবং ভারতে গান্ধীজী কর্তৃক গোরাদের নিন্দা প্রচারের পরিমাণটা-ও যথেষ্ট গুরুতর নয়, গান্ধীজীর মতে, তখন তাদের মধ্যে অনুশোচনা দেখা দিলো। সংবাদপত্রগুলিও গান্ধীজীর পক্ষ সমর্থন করলো। এমনিভাবে নাকি ভারতীয়দের সংগ্রামের পক্ষে খানিকটা সুবিধা হোলো। দক্ষিণ আফ্রিকায় অহিংসার জয় হোক, আর নাই হোক, নাতাল সরকার যে ভারতীয়দের সম্পর্কে আরো কঠিন ব্যবস্থা প্রয়োগ করতে লাগলেন, তা একান্ত সত্য। একে একে দুটি আইন পাস হোলো। একটির ফলে ভারতীয় ব্যবসায়ীদের প্রচুর ক্ষতি হোলো, অপরটির ফলে সেখানে ভারতীয়দের যাওয়ার বিরুদ্ধে বিধি-নিষেধের হোলো ব্যবস্থা। ভাগ্যক্রমে ভারতীয়দের ভোটের অধিকারটা কোনো রকমে টিকে গেলো। এই সমস্ত আইনের বিরুদ্ধে ভারতীয়দের মধ্যে আন্দোলনও হোলো প্রচুর। আইনগুলি সম্পর্কে বিতর্ক বিলাত পর্যন্ত গড়ালো। এইভাবে নাতাল ভারতীয় কংগ্রেস ক্রমেই অধিকতর শক্তি সঞ্চয় করতে লাগলো।

গান্ধীজীর রাজনৈতিক কাজের সঙ্গে তাঁর আত্মিক অনুশীলনও চললো। তাঁর চির-আদরের বস্তু ছিল সেবাব্রত। তিনি সেবার কাজে আত্মনিয়োগ করলেন। কুষ্ঠরোগীর সেবা করতে লাগলেন[১], সাধারণ হাসপাতালে সেবার কাজ নিলেন। এমন কি তিনি নিজের স্ত্রীর সূতিকাচর্যাও করলেন। এই সঙ্গে ব্রহ্মচর্য পালনের কথা-ও

১ খ্রীষ্টের সঙ্গে তুলনা করুন :

"And there came a leper to him beseeching him and kneeling down to him and saying unto him, If thou wilt thou canst make me clean. And Jesus moved with compassion, put forth his hand, and touched him and said unto him, I will, be thou clean." ( Mark. I, 40, 41 and Matt. XVIII. 2. 3. )

তাঁর মনে হোলো। তাঁর মতে, "কেবল যখন সন্তান লাভের ইচ্ছা হবে, তখনই পুরুষ স্ত্রী-সংসর্গ করবে। রতি-সুখ এক স্বতন্ত্র পদার্থ, এ-কথা মনে করা ঘোর অজ্ঞতা।"[১] এই কারণেই গান্ধীজী জন্মনিয়ন্ত্রণের ঘোরতর বিরোধী হয়ে উঠলেন, যদিও সে-বিরোধিতা তাঁর পূর্বেই ছিল। কিন্তু ব্রহ্মচর্য বলতে গান্ধীজী কেবল দৈহিক মিলনের বিরতিকেই বোঝেন নি। তাঁর মতে কুচিন্তাও ব্রহ্মচর্যের অন্তরায়। ব্রহ্মচর্যের উপায় রূপে গান্ধীজী নির্দেশ করেন আস্বাদগ্রাহী রসনার সংযম। তাই গান্ধীজী আহারের মধ্যে পরিবর্তন ঘটালেন। তিনি বলেন, "ব্রহ্মচারীর খাদ্য যে ফলমূল তা আমি নিজে ছ বৎসর পরীক্ষা ক'রে দেখেছি। আমি যখন টাটকা ফলাদির উপর নির্ভর করতাম, তখন যে-প্রকার বিকারশূন্যতা লাভ করেছিলাম, খাদ্য পরিবর্তনের পর তা আর অনুভব করতে পারি নি।"

গান্ধীজী তাঁর নিজের জীবন থেকে সর্বপ্রকার ভোগবিলাস বিসর্জন দিতে স্থির সংকল্প করলেন। গৃহের পারিপাট্য গেলো, পোশাক-পরিচ্ছদে এলো সারল্য, আদালতের পোশাক পর্যন্ত তিনি নিজ হাতে ইস্ত্রি ক'রে নিতে লাগলেন। নিজের চুল নিজেই ছাঁটলেন। স্বাবলম্বন ও সাধারণভাবে জীবনযাপনের নেশা গান্ধীজীকে পেয়ে বসলো। ইংল্যাণ্ডে কৃচ্ছ্রসাধনের মধ্যেই যে গান্ধীজীর এই সরল জীবনযাপন ও স্বাবলম্বনের মূলটি নিহিত ছিল, তা বলা চলে।

তবে এই স্বাবলম্বনের প্রেরণা সম্ভবত তিনি হজরত মহম্মদের জীবনেই পেয়েছিলেন। তিনি প্রথম জীবনে কারলাইলের "Heroes and Hero-worship" গ্রন্থখানি পড়েন। কারলাইল-বর্ণিত মহম্মদের চরিত্র তাঁকে মুগ্ধ করে: "His household was of the frugalest; his common diet was barley, bread and water: sometimes for months there was not a fire once lighted on his hearth. They record with just pride that he would mend his own shoes, patch his own cloak. A poor hard-toiling ill-provided man; careless what vulgar men toil for."

গান্ধীজীর মৃত্যুর সময়ে অনেকে তাঁর সঙ্গে গ্রীক দার্শনিক সক্রেটিসের তুলনা করেছেন। গান্ধীজীর মতোই সক্রেটিসও নিজের জীবনাদর্শের জন্যেই প্রাণ বিসর্জন দিয়েছিলেন। কিন্তু এই তুলনার এখানেই শেষ নয়। প্রথম জীবনে সক্রেটিসও

---

১ "We have to conquer our passions. It is called *Brahmacharya* in Sanskrit. ......It is a breach of *Brahmacharya* to hear questionable language or obscene song. It is licenticus of the tongue to utter foul abuse instead of reciting the name of God, and so with the other senses."—৬ই অক্টোবর, ১৯৩১

ছিলেন গান্ধীজীর মতোই রাজনৈতিক যোদ্ধা। তিনি আথেন্সের পক্ষে মাসিডনের বিরুদ্ধে যুদ্ধ করেছিলেন। গান্ধীজীর মতোই সক্রেতিস ছিলেন স্বল্পবাস পরিধানের পক্ষপাতী; বরফে ঢাকা পথ দিয়েও তিনি খালি পায়ে হাঁটতেন। গান্ধীজীর মতোই আহারে তাঁর বিন্দুমাত্রও বিলাস ছিল না, আহার ছিল সামান্য এবং সরল। রসনার অনুভূতিতে তাঁর বিন্দুমাত্র আসক্তি ছিল না। সক্রেতিসও গান্ধীজীর মতোই কোনো কঠিন প্রশ্নের সম্মুখীন হ'লেই তাঁব 'অন্তরতর বাণীর' পরামর্শ নিতেন। গান্ধীজীর উপর সক্রেতিসের প্রভাব সুপ্রচুর। তাঁর সম্বন্ধে বিস্তৃত আলোচনা আমরা পরে করবো।

এইভাবে এক সঙ্গে গান্ধীজী তাঁর ধর্ম, সেবা এবং বাজনীতির অনুশীলন করতে লাগলেন।

এই সময় এলো বুয়ার যুদ্ধ।

বুয়ার যুদ্ধে গান্ধীজী যে অংশ গ্রহণ করেছিলেন, তা বহু মতের সৃষ্টি করেছে। তাই বুয়ার যুদ্ধ এবং বুয়ার যুদ্ধে গান্ধীজীর ভূমিকাকে যথাযথ দৃষ্টিতে দেখতে হ'লে দক্ষিণ আফ্রিকায় শ্বেত উপনিবেশগুলি স্থাপনের ইতিহাস জানা প্রয়োজন। পরবর্তী পরিচ্ছেদে আমরা তারই সংক্ষিপ্ত বর্ণনা দেবো।

॥ ছয় ॥

দক্ষিণ আফ্রিকায় গান্ধীজীর ভূমিকা বা সেখানে সংগ্রামের মধ্য দিয়ে ভারতের বৃহত্তর সংগ্রামের জন্যে যুদ্ধের রীতি ও নীতি সম্পর্কে প্রাথমিক অভিজ্ঞতা সঞ্চয়, এগুলি কোনো আকস্মিক ব্যাপার ছিল না। কারণ, গান্ধীজী যখন দক্ষিণ আফ্রিকায় যান, তার তিন শ বছর আগে থেকেই দক্ষিণ আফ্রিকার সঙ্গে ভারতের ইতিহাস অঙ্গাঙ্গিভাবে জড়িত হয়ে পড়েছিল। আর দক্ষিণ আফ্রিকার সঙ্গে ভারতের এই সম্পর্ককে ঘনিষ্ঠ ক'রে তুলেছিল ইউরোপীয় বণিকরা। বাণিজ্যের নামে তারা এশিয়া মহাদেশে ও প্রশান্ত মহাসাগরে যে সাম্রাজ্যবাদী লুণ্ঠন শুরু করেছিল, তার ফল একই সঙ্গে ভারতে ও দক্ষিণ আফ্রিকায় বৃহত্তর এক ইতিহাস রচনা করেছিল, সে ইতিহাসের প্রকাশ-ভঙ্গি দুই খণ্ড মহাদেশে যতোই ভিন্নতর হোক না কেন। সুতরাং দক্ষিণ আফ্রিকায় ইউরোপীয় সাম্রাজ্যবাদীদের উপনিবেশ স্থাপনেব ধারাটি আমাদের লক্ষ্য করা একান্ত প্রয়োজন। তাতে আমাদের কাছে ভারতবর্ষের ইতিহাসের ধারাটি যেমন স্পষ্টতর হয়ে উঠবে, তেমনি দক্ষিণ আফ্রিকার সঙ্গে ভারতবর্ষের সম্পর্ক তথা দক্ষিণ আফ্রিকায় গান্ধীজীর ভূমিকাটিও হবে সহজবোধ্য।

তখন ইউরোপের উদীয়মান বণিক পুঁজির যুগ, তখন এশিয়ার সঙ্গে, বিশেষত ভারতবর্ষের সঙ্গে, ইউরোপের একটি বাণিজ্য সম্পর্ক গ'ড়ে তোলার জন্যে প্রাণপণ চেষ্টা চলছিল। কিন্তু দুর্গম দুস্তর স্থলপথ ছাড়া ভারতের সঙ্গে তখনো বাণিজ্যিক কোন যোগাযোগ ছিল না। অথচ সমুদ্রপথে ভিন্ন পণ্যসম্ভার বহনের অন্য কোনো সুযোগ-সুবিধাও ছিল না। তাই ভারতে আগমনের জন্য জলপথ আবিষ্কারের জল্পনা-কল্পনা চলছিল। ১৪৩৪ খ্রীষ্টাব্দে পোর্তুগালের 'প্রিন্স হেনরি দি নেভিগেটর' এই সমুদ্রপথ আবিষ্কারের জন্যে একটি নৌবহর পাঠান। নৌবহর কেপ বোগাডর পর্যন্ত আসে। প্রিন্স হেনরির মৃত্যুর পর তাঁর ভ্রাতুষ্পুত্র পোর্তুগালের রাজা দ্বিতীয় জন ১৪৮৬ খ্রীষ্টাব্দে আবার একটি আবিষ্কারক নৌবহর পাঠান। তার পরেও কয়েক বার এই সমুদ্রপথের সন্ধানে সদলবলে আবিষ্কারক পাঠানো হয়। কিন্তু অবশেষে ১৪৯৭ খ্রীষ্টাব্দে ভাস্কো ডা-গামা তাঁর 'সান রাফায়েল' জাহাজ নিয়ে উত্তমাশা অন্তরীপ প্রদক্ষিণ করেন ও সমুদ্রপথে ভারতের সঙ্গে যোগাযোগের সন্ধান দেন। ভাস্কো ডা-গামা

দক্ষিণ আফ্রিকার যে অঞ্চলের মাটি প্রথম ছুঁয়েছিলেন, সেই অঞ্চলের তিনি নাম দেন 'তেরা নাতালিস'—যার বর্তমান নাম নাতাল। কারণ, ঐদিন ছিল যিশুর জন্মদিন।

এই সময় দক্ষিণ আফ্রিকায় ছিল প্রধানত বান্টু কাফ্রীদের[১] বাস। তারা উত্তর আফ্রিকা থেকে এসে এখানকার পূর্ববর্তী অধিবাসীদের বিতড়িত ক'রে এখানে বসবাস করছিল। তাছাড়া বেচুয়ানা, বাসুতো প্রভৃতি জাতি-উপজাতিগুলিও ছিল। বান্টু কাফ্রীদের মধ্যে জুলুরাই ছিল দেখতে-শুনতে সবচেয়ে সুশ্রী ও শক্তিশালী। এদের শক্তির পরিচয় আমরা পরে পাবো।

ভাস্কো ডা-গামার পরে ইউরোপের অন্যান্য জাতিগুলিও দক্ষিণ আফ্রিকার অন্তরীপ প্রদক্ষিণ ক'রে জাহাজের অজস্র ডানা মেলে ভারতের দিকে রওনা হোলো। প্রথমে এসেছিল পোর্তুগাল ও স্পেন। তাদের পশ্চাতে এলো হল্যাণ্ড, এলো ইংল্যাণ্ড। ইউরোপের অন্যান্য জাতিগুলির সঙ্গে কাড়াকাড়ির যুদ্ধে হল্যাণ্ড আর ইংল্যাণ্ড একযোগে লড়তে লাগলো। বহু যুদ্ধ, খণ্ড-যুদ্ধ ঘটলো আদেনে, সিংহলে আর মসলার দেশ মালয় দ্বীপপুঞ্জে। এই বণিক পুঁজির যুগে পোর্তুগালই কিন্তু পূর্বদেশে পুরোপুরি এক শতাব্দীকাল আধিপত্য বজায় রাখলো। ১৫৩০ খ্রীষ্টাব্দে পোর্তুগীজরা তাদের প্রাচ্য সাম্রাজ্যের রাজধানী স্থাপন করলো ভারতবর্ষে—গোয়ায়।

এ পর্যন্ত ইউরোপের বাণিজ্য ব্যক্তিগতভাবেই চলছিল। কিন্তু ১৬০০ খ্রীষ্টাব্দের ৩১শে ডিসেম্বর তারিখে ইংল্যাণ্ডের রানী এলিজাবেথ কয়েকটি ব্যক্তিগত কারবারকে একত্রিত ক'রে একটি বণিক প্রতিষ্ঠান খাড়া করলেন। এই প্রতিষ্ঠানের নাম হোলো বৃটিশ ইস্ট ইণ্ডিয়া কোম্পানি। এই কোম্পানিকে ইংল্যাণ্ডের পক্ষ থেকে প্রাচ্যে ব্যবসায়ের পূর্ণ অধিকার দেওয়া হোলো। ইংল্যাণ্ডের দেখাদেখি হল্যাণ্ডও অনুরূপ একটি বণিক প্রতিষ্ঠান গ'ড়ে তুললো, ১৬০২ খ্রীষ্টাব্দে—ডাচ ইস্ট ইণ্ডিয়া কোম্পানি। ডাচ ইস্ট ইণ্ডিয়া কোম্পানির হেড কোয়ার্টার্স স্থাপিত হোলো যবদ্বীপে, বাতাভিয়ায়। ফরাসীরাও স্থির রইলো না। ১৬০৪ খ্রীষ্টাব্দে চতুর্থ হেনরির রাজত্বকালে তারাও একটা কোম্পানি গ'ড়ে তুললো। কিন্তু বিশেষ কোনো ফল হোলো না। ১৬১৫ খ্রীষ্টাব্দে এই কোম্পানির পুনর্গঠন হোলো। কিন্তু তাও বড়ো একটা কাজে এলো না। অতঃপর ১৬৪২ খ্রীষ্টাব্দে রিশল্যু একটি কোম্পানি খাড়া করলেন—'লা কঁপানি

---

১ কাফ্রী কথাটি আরবিক কাফর্ বা অবিশ্বাসী কথার অপভ্রংশ। অষ্টম শতাব্দীতে বান্টুদের সঙ্গে মুসলমানদের কাজ-কারবার ছিল। ফলে মুসলমানরা এদের নাম দিয়েছিল কাফের বা কাফ্রী।

দেজিন্দ' বা ভারতীয় কোম্পানি। এই কোম্পানিটিও আবার ১৬৬৪ খ্রীষ্টাব্দে পুনর্গঠিত হোলো, আরো চার বৎসর বাদে তারা মাদাগাস্কারে একটি নৌবহর পাঠালো এবং ভারতবর্ষের সুরাটে প্রথম ফরাসী কুঠি প্রতিষ্ঠা করলো। এমনিভাবে সারা সপ্তদশ শতাব্দী ধ'রে ওলন্দাজ, ইংরেজ ও ফরাসী, এই তিন জাতি পূর্ব মহাদেশে ও পূর্ব মহাসাগরে ধীরে ধীরে প্রতিষ্ঠা বিস্তার করতে লাগলো।

১৬২০ খ্রীষ্টাব্দে ইস্ট ইণ্ডিয়া কোম্পানির পাঁচটি জাহাজ এণ্ড্রিউ শিলিং এবং হাম্‌ফ্রি ফিজ্‌হার্বার্টের অধীনে টেব্‌ল্‌ উপসাগরে এসে পৌছলো। ইংল্যাণ্ড থেকে ভারতে যাওয়ার অর্ধপথে বিশ্রামস্থল রূপে দক্ষিণ আফ্রিকা অত্যন্ত উপযোগী, এ-কথা তাঁদের মনে হয়। তাই তাঁরা সিগ্‌ন্যাল হিলে ইংল্যাণ্ডের পতাকা উত্তোলন করেন। এই পতাকা-উত্তোলন উৎসবে ওলন্দাজ জাহাজের ক্যাপ্টেন ও বণিকরাও অংশ গ্রহণ করলেন। এইভাবে সেদিন দক্ষিণ আফ্রিকার আকাশে ইংল্যাণ্ডের পতাকা প্রথম উড়লো এবং কয়েক শতাব্দীব্যাপী একটি রক্তাক্ত ইতিহাসের সূচনা করলো।

কিন্তু ১৬৫১ খ্রীষ্টাব্দে ইংল্যাণ্ড ভারতযাত্রার মধ্যপথে বিশ্রামস্থল রূপে নির্বাচন করলো সেণ্ট হেলেনা দ্বীপকে। পোর্তুগীজরা করলো মোজাম্বিক, আর ফরাসীরা মাদাগাস্কার। এ-পর্যন্ত সেণ্ট হেলেনা দ্বীপটিকে বিশ্রামের জন্যে ডাচ:ইস্ট ইণ্ডিয়া কোম্পানিই ব্যবহার করতো। তারা বৃটিশ ইস্ট ইণ্ডিয়া কোম্পানিকে সেণ্ট হেলেনা দ্বীপ ছেড়ে দিয়ে দক্ষিণ আফ্রিকার যে অংশে ত্রিশ বছর আগে একদা বৃটিশ পতাকা উড়েছিল, সেখানেই তাদের নিজেদের আশ্রয়ী বন্দর গ'ড়ে তুললো।

প্রায় একশ বছর ধ'রে পূর্ব মহাসাগরগুলিতে ওলন্দাজদের প্রভাব ছিল অক্ষুণ্ণ। কিন্তু ইংল্যাণ্ডে ও ফ্রান্সে বণিক পুঁজি শক্তিশালী হয়ে ওঠার সঙ্গে সঙ্গে ওলন্দাজদের তেজ ক্রমেই স্তিমিত হয়ে এলো, এবং ধীরে ধীরে তারা এশিয়ার মালয় দ্বীপপুঞ্জ এবং উত্তমাশা অন্তরীপ ছাড়া আর সর্বত্র থেকে হোলো বিতাড়িত। বহু আর্থিক ও সামরিক বিপর্যয়ের ফলে হল্যাণ্ড ক্রমেই ক্লান্ত ও হতবীর্য হয়ে পড়েছিল। অবশেষে এলো ফরাসী বিপ্লবী ফৌজের সঙ্গে ওলন্দাজদের সংঘর্ষ। এই সংঘর্ষের ফলে প্রশান্ত মহাসাগরেও ওলন্দাজদের প্রতিপত্তি বিনষ্ট হোলো—১৭৯৪ খ্রীষ্টাব্দে প্রতিষ্ঠা হোলো বাতাভিয়ান রিপাবলিকের।

অবশ্য দক্ষিণ আফ্রিকায় ওলন্দাজরা সর্বপ্রথম উপনিবেশ স্থাপন করেছিল ১৬৪৮ খ্রীষ্টাব্দে। টেব্‌ল্‌ উপসাগরে 'হারলেম' নামে একটি জাহাজ ডুবে গেল। ঐ জাহাজের নাবিক-লস্কর ও যাত্রী, যারা কোনক্রমে তীরে গিয়ে উঠেছিল, বাইরের জগতের সঙ্গে তাদের সমস্ত সম্পর্ক লোপ পেলো। ফলে, এই আশাহীন আশ্রয়হীন মানুষগুলি নতুন

আশায় ভর ক'রে নূতন আশ্রয় রচনার কাজে লেগে গেলো। শুরু হোলো কৃষি। গ'ড়ে উঠলো গির্জা। এইভাবেই দক্ষিণ আফ্রিকায় সেদিন ওলন্দাজদের বসবাস শুরু হোলো—যারা ভবিষ্যতে বুয়ার জাতি বলে পরিচিত হোলো।[১]

১৬৮৬ খ্রীষ্টাব্দে ফ্রান্সের রাজা চতুর্দশ লুই 'এডিক্ট অব নান্টেস' আইনটি বাতিল ক'রে দেন। ফলে ব্যক্তিস্বাধীনতাহীন আতঙ্কগ্রস্ত ইউগেনো[২] দলের বহু লোক ফ্রান্স ছেড়ে পালান। তাঁদের প্রায় সাত-আট শ জন ডাচ ইস্ট ইণ্ডিয়া কোম্পানির মারফত দক্ষিণ আফ্রিকায় চলে আসেন ও বসবাস করেন। ফলে দক্ষিণ আফ্রিকায় ফরাসীদের সঙ্গে ওলন্দাজদের সংমিশ্রণ শুরু হয়। এখানে যে-শিক্ষা ও সংস্কৃতি প্রচলিত হ'তে থাকে, ফরাসী কিংবা ওলন্দাজ, কোন্ ভাষা তার মাধ্যম হবে, এ নিয়ে ফরাসী ও ওলন্দাজদের মধ্যে বিবাদ-বচসাও কিছু চলে। কিন্তু ফরাসীরা এখানে ছিল আশ্রয়প্রার্থী, আর ওলন্দাজরা আশ্রয়দাতা। সুতরাং অবশেষে ওলন্দাজ ভাষাকেই প্রাধান্য দেওয়া হয়।

আমরা লক্ষ্য করেছি, এ পর্যন্ত ব্যবসায়-বাণিজ্যে পূর্ব দেশে আধিপত্য স্থাপনে ইংল্যাণ্ড ও হল্যাণ্ড একযোগে কাজ ক'রে এসেছে।[৩] কিন্তু ১৭৮১ খ্রীষ্টাব্দে ইংল্যাণ্ড ও হল্যাণ্ডর মধ্যে যুদ্ধ বাধলো। আর হল্যাণ্ড বন্ধুরূপে গ্রহণ করলো ফ্রান্সকে। ফলে অবিলম্বে সিংহলে ও বাতাভিয়ায় ইউরোপে যুদ্ধ বাধার সংবাদ পাঠানো হোলো। (আমাদের মনে রাখতে হবে, তখনো তার বা বেতারের আবিষ্কার হয় নি। সুতরাং সংবাদ অবিলম্বে পাঠানো হ'লেও তা পৌঁছতে সেকালে বেশ বিলম্বই হোলো।) এ-দিকে ইংল্যাণ্ড হল্যাণ্ডের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করবার সঙ্গে সঙ্গেই তারা উত্তমাশা অন্তরীপ অধিকারের সিদ্ধান্ত করলো এবং ১৭৮১ খ্রীষ্টাব্দের ১৩ই মার্চ তারিখে

---

১ বুয়ারদের মধ্যে ওলন্দাজ রক্তের প্রাধান্যই বেশী। অবশ্য, এই রক্তের সঙ্গে ফরাসী, জার্মান প্রভৃতি অন্যান্য ইউরোপীয়, এমন কি এশীয়, রক্তেরও সংমিশ্রণ ঘটেছিল।

২ ইউরোপীয় বুর্জোয়া সমাজ যখন সবেমাত্র গ'ড়ে উঠছিল, তখন ধর্মেও তার প্রতিফলন ঘটেছিল। সেই প্রতিফলনের ফল রূপে বুর্জোয়া অভ্যুত্থানের গোড়ার যুগে ফ্রান্সে যে প্রোটেস্ট্যান্ট ধর্মের প্রচার শুরু হয়, তার প্রতিনিধি ছিলেন ইউগেনোরা। সামন্ততান্ত্রিক শাসন একদিকে যেমন বুর্জোয়াদের দলন করতে থাকে, তেমনি অন্যদিকে করতে থাকে ইউগেনোদের।

৩ চতুর্দশ শতাব্দীতে ইতালিতে পুঁজি উন্নত হয়ে ওঠে। কিন্তু শীঘ্রই তার স্থান অধিকার করে হল্যাণ্ড। আবার বৃটেনে যখন পুঁজি গ'ড়ে উঠতে থাকে, তখন থেকেই ওলন্দাজ পুঁজির অবনতি শুরু হয় এবং তারা মহাজনি ও তেজারতিতেই বেশী জোর দেয়। ইংল্যাণ্ডে পুঁজি শক্তিশালী হবার সঙ্গে সঙ্গে হল্যাণ্ডের সাথে তাদের ঘনিষ্ঠ বন্ধুত্ব-বন্ধন ছিন্ন হয় এবং তা প্রকাশ্য শত্রুতায় স্পষ্ট হয়ে ওঠে।

কমডোর জনস্টনের অধীনে দক্ষিণ আফ্রিকায় একটি নৌবহর পাঠানো হোলো। ফরাসী গুপ্তচররা কিন্তু এই অভিযানের সংবাদ পেয়ে গেলো এবং তারা বৃটিশ নৌবহরকে বাধা দেওয়ার সিদ্ধান্ত করলো। ফরাসীদের আশা ছিল, তারা যদি জয়লাভ করে, তবে উত্তমাশা অন্তরীপ তাদের অধিকারে আসবে। তখন ভারতবর্ষের পন্দিচেরিতে ছিল ফরাসীদের সৈন্যাবাস। তাই পন্দিচেরি থেকে ফরাসী নৌবাহিনী দক্ষিণ আফ্রিকা যাত্রা করলো।

কিন্তু বৃটিশ নৌবহর উত্তমাশা পর্যন্ত অগ্রসর হ'লো না। সালডানা উপসাগরে তাদের সঙ্গে ডাচ ইস্ট ইণ্ডিয়া কোম্পানির পণ্যবাহী জাহাজের সাক্ষাৎ ঘটলো। বৃটিশ নৌবহর সেই বহুমূল্য পণ্যসম্ভার লুণ্ঠন ক'রে দেশে ফিরে গেলো। ১৭০৫ খ্রীষ্টাব্দে ইংল্যাণ্ডের সঙ্গে বেলজিয়ামের স্থাপিত হোলো সাময়িক শান্তি। ইংল্যাণ্ড পূর্ব মহাসাগরগুলিতে অবাধ বাণিজ্যের অধিকার পেলো, ডাচ ইস্ট ইণ্ডিয়া কোম্পানির কিছু সম্পত্তিও তাদের হাতে এলো।

কিন্তু যুদ্ধের ভঙ্গিতে শীঘ্রই পরিবর্তন দেখা গেলো। শত্রু মিত্র হয়ে উঠলো, মিত্র হয়ে উঠলো শত্রু। ইউরোপের বিভিন্ন দেশ যে তাদের সামন্ততান্ত্রিক অবয়ব ছেড়ে ধনতন্ত্রের পূর্ণ বিকাশের জন্যে প্রস্তুত হয়ে উঠেছে, তার চূড়ান্ত প্রমাণ মিললো ১৭৭৯ খ্রীষ্টাব্দে ফরাসী বিপ্লবের শুরুতে। ফরাসী বিপ্লবের প্রতি সহানুভূতিসম্পন্ন দল গ'ড়ে উঠলো হল্যাণ্ডে—'পাট্রিঅটেন' বা 'প্যাট্রিঅট' দল। হল্যাণ্ডের অরেঞ্জ রাজবংশের প্রতি তারা ছিল বিরূপ। তাই ইংল্যাণ্ডের শাসকরা ফরাসী বিপ্লবের প্রতি সহানুভূতি সম্পন্ন না থাকায় এখন অরেঞ্জ রাজবংশের সমর্থক হয়ে উঠলো। এদিকে ফরাসী বিপ্লবের আলোড়ন দক্ষিণ আফ্রিকাতেও এসে লাগলো। দক্ষিণ আফ্রিকায় এসে যাঁরা উপনিবেশ স্থাপন করেছিলেন, তাঁদের মধ্যে ফরাসী বিপ্লবী মতবাদের জন্যে নির্বাসিত অনেকেও ছিলেন। তাছাড়া হল্যাণ্ডে 'পাট্রিঅটেন' দল শক্তিশালী হওয়ায় দক্ষিণ আফ্রিকার ওলন্দাজরাও ফরাসী বিপ্লব এবং সেই বিপ্লবের সমর্থক ওলন্দাজ 'পাট্রিঅটেন' দলের সমর্থন করতে লাগলো। শীঘ্রই খবর এলো, প্রিন্স অব অরেঞ্জ হল্যাণ্ড ত্যাগ ক'রে ইংল্যাণ্ডে গিয়ে আশ্রয় নিয়েছেন। আর সেই আশ্রয়দানের উপসংহাররূপে বৃটিশ নৌবহর অবিলম্বে দক্ষিণ আফ্রিকা 'রক্ষা' করতে চাইছে। কিন্তু হল্যাণ্ডে 'পাট্রিঅটেন' দলের হাতে ক্ষমতা থাকায় এবং প্রশান্ত মহাসাগরে বাতাভিয়ান রিপাবলিকের প্রতিষ্ঠা ঘটায় স্থানীয় অধিবাসীরা বৃটিশ 'রক্ষা-ব্যবস্থাকে' মেনে নিলো না এবং তারা সশস্ত্রভাবে বৃটিশ নৌবাহিনীর প্রতিরোধ করতে লাগলো। প্রতি মুহূর্তেই তারা আশা করতে লাগলো, ফরাসী

মুক্তিফৌজ তাদের সাহায্যে এসে পৌঁছবে। কিন্তু ফরাসী মুক্তি ফৌজ এসে পৌঁছলো না। অবশেষে ১৭৯৫ খ্রীষ্টাব্দের ১৬ই সেপ্টেম্বর তারা পরাজয় স্বীকার করলো। দক্ষিণ আফ্রিকায় ওলন্দাজ পতাকা ভূলুণ্ঠিত হোলো। বৃটিশ পতাকা আবার মাথা উঁচু ক'রে দাঁড়ালো।

১৮০২ খ্রীষ্টাব্দের ২৭শে মার্চ তারিখে বৃটেনের সঙ্গে ফরাসী রিপাবলিকের সন্ধি হোলো। সন্ধি-শর্ত অনুসারে উত্তমাশা অন্তরীপ বাতাভিয়ান রিপাবলিকের হাতে গেলো। ইংল্যাণ্ড পেলো সিংহল ও ত্রিনিদাদ।

কিন্তু ১৮০৩ খ্রীষ্টাব্দে ইংল্যাণ্ড ও ফ্রান্সের মধ্যে নূতন আকারে আবার যুদ্ধ বাধলো। সুতরাং ১৮০৫ খ্রীষ্টাব্দের শেষাশেষি সময়ে ইংল্যাণ্ডের এক ঝাঁক রণতরী দক্ষিণ আফ্রিকায় এসে পৌঁছলো। নৌবহরের সেনাপতি ছিলেন স্যার ডেভিড বের্ড।[১] ১৮০৬ খ্রীষ্টাব্দের ৮ই জানুয়ারি তারিখে তাদের সঙ্গে ওলন্দাজ সেনাপতি যান্‌সেনের অধীনে সৈন্য ও জনসাধারণের এক যুদ্ধ হোলো। বৃটিশ সৈন্যেরা যুদ্ধে জয়লাভ করলো। এইভাবে স্যার ডেভিড বের্ড দক্ষিণ আফ্রিকায় দীর্ঘস্থায়ীভাবে বৃটিশ সাম্রাজ্যের প্রতিষ্ঠা করলেন। কিন্তু দুর্ভাগ্য ডেভিড। অচিরেই বৃটেনের হুইগ সরকার তাঁকে দেশে ফিরে আসতে হুকুম করলো। বহু অপমান ও লাঞ্ছনার মধ্যে ডেভিড বের্ড দেশে ফিরলেন।[২]

কিন্তু ইংল্যাণ্ডের হাতে এই পরাজয়কে স্থানীয় ওলন্দাজ বাসিন্দা অর্থাৎ বুয়াররা স্বীকার ক'রে নিলো না। তাদের অসন্তোষ ও বিদ্বেষ বৎসরের পর বৎসর ধ'রে ক্রমাগত ধূমায়িত হ'তে লাগলো। স্থানীয় কাফ্রীদের সঙ্গে মিলিত হয়ে ১৮১৫ খ্রীষ্টাব্দে তারা ইংরেজদের 'সমুদ্রে তাড়িয়ে' দেওয়ার জন্যে বিদ্রোহ করলো। ইংরেজরা কিন্তু এই বিদ্রোহকে নৃশংসভাবে দমন করলো। নেপোলিয়নের সঙ্গে যুদ্ধের ফলে ইংল্যাণ্ডের ব্যবসায়-বাণিজ্য প্রায় ভেঙে পড়েছিল। দেশে দুঃখ-দারিদ্র্য হয়ে উঠেছিল অসহনীয়। সে-জন্যে ১৮২০ খ্রীষ্টাব্দের কাছাকাছি সময়ে বহু ইংরেজ দক্ষিণ আফ্রিকায় স্থায়িভাবে বসবাসের জন্যে এলো। ফলে ইংরেজেরাও বেশ দলভারি হয়ে উঠলো। এদিকে ইংরেজদের কাছে লাঞ্ছনা অত্যাচার সইতে না পেরে বুয়ারদের একটা প্রকাণ্ড অংশ উত্তর দিকে রওনা হোলো। এইভাবে বুয়ার উপনিবেশ দক্ষিণ আফ্রিকার অন্যান্য অংশে ছড়িয়ে পড়লো।

---

১ স্যার ডেভিড বের্ড ভারতবর্ষেও বহুদিন ছিলেন। ভারতে ইংল্যাণ্ডের-সাম্রাজ্যলোভী বহু সংগ্রামেই তিনি অংশ গ্রহণ করেছিলেন। হায়দর আলির কারাগারে তিনি চার বৎসর অতিথিরূপেও ছিলেন। শ্রীরঙ্গপত্তন্‌ আক্রমণকালে তিনি নেতৃত্ব ক'রে যথেষ্ট 'কৃতিত্ব' অর্জন করেছিলেন।

২ পাঠক, 'হতভাগ্য' লর্ড ক্লাইভের কথা স্মরণ করুন।

নাতালে তখন ছিল জুলুদের প্রবল প্রতাপ। তাদের রাজা ছিলেন চাকা। চাকা দুর্দান্ত ব্যক্তি। তিনি জুলু জাতিকে সামরিক শিক্ষায় গ'ড়ে তুলেছিলেন এবং অন্যান্য উপজাতিগুলি তাঁর ভয়ে দেশের পর দেশ ছেড়ে পালাচ্ছিল। চাকা এক সময় অসুস্থ হ'লে ইংরেজ ডাক্তার হেনরি ফাইন তাঁর চিকিৎসা করেন। ফলে চাকা ইংরেজদের বন্ধুত্বের চোখে দেখেন। ডাক্তার হেনরি ফাইনের সঙ্গে বন্ধুত্বের ফলে চাকা এফ. সি. ফেয়ারওএল অ্যাণ্ড কোম্পানিকে একখণ্ড বিস্তৃত ভূমি দান করেন। এই ভূমিখণ্ডের মধ্যে বর্তমান ডারবান বন্দরটিও ছিল। ১৮২৪ খ্রীষ্টাব্দের ২৭শে আগস্ট তারিখে ঐ মাটির ওপর বৃটিশ পতাকা তোলা হোলো এবং কামানের তোপে এই অঞ্চলকে বৃটিশ সম্পত্তি ব'লে ঘোষণা করা হোলো। ডাক্তার হেনরি ফাইন আরো অনেক ভূসম্পত্তি পেলেন। অতঃপর ১৮২৯ খ্রীষ্টাব্দে ফেয়ারওএল সাহেব খুন হ'লে তাঁর সম্পত্তি তাঁর বাকী দুজন অংশীদারের হাতে এলো। তাঁরা জুলু রাজার অধীনে জমিদার হিসাবে বাস করতে লাগলেন। এই সময়ে নাতালে ইংরেজ ব্যবসায়ীরাও আসতে আরম্ভ করলেন।

১৮৩৫ খ্রীষ্টাব্দে ডারবান[১] শহরের পত্তন হোলো। তখন সেখানে ইংরেজ অধিবাসীর সংখ্যা ছিল মাত্র ৩৫।

প্রায় ঐ সময়েই বুয়াররা বর্তমান ট্রান্সভাল এবং অরেঞ্জ ফ্রী স্টেটের অর্ধেকখানি অধিকার ক'রে নিলো। নাতালেও তাদের সঙ্গে জুলুদের বিবাদ বাধলো। তখন চাকাকে হত্যা ক'রে তাঁর ভাই ডিংগান জুলুদের রাজা হয়েছেন। সাদা চামড়া সম্পর্কে ডিংগানের ধারণা যে মোটেই উচ্চ নয়, এ কথা শীঘ্রই বোঝা গেলো। ফলে বুয়ারদের সঙ্গে ইংরেজরাও যোগ দিলো। বুয়ারদের সঙ্গে জুলুদের যে যুদ্ধ হোলো, সেই যুদ্ধে পরবর্তী বুয়ার যুদ্ধের নেতা তরুণ পল ক্রুগারও ছিলেন। যুদ্ধে পরাজিত হয়ে ডিংগান পলায়ন করলেন। ডিংগানের ভাই পাণ্ডা বুয়ারদের সঙ্গে এই শর্তে সন্ধি করলেন যে, বুয়াররা তাঁকে রাজা হবার জন্যে সাহায্য করবে। ডিংগান নিহত হলেন। জুলুরাও বুয়ারদের তাঁবে এলো।[২]

অনতিবিলম্বেই বুয়ার নেতা আন্‌দ্রিস প্রিটোরিয়াস এই বিস্তৃত ভূখণ্ডে একটি রিপাবলিক প্রতিষ্ঠা হোলো ব'লে ঘোষণা করলেন। কিন্তু ইংরেজরা এই রিপাবলিককে সহজে স্বীকার ক'রে নিতে পারলো না। ফলে আন্‌দ্রিস প্রিটোরিয়াসের অধীনে বুয়াররা ইংরেজদের বিরুদ্ধে যুদ্ধ করলো এবং তাদের পরাজিত ক'রে দক্ষিণ

১ স্যার বেঞ্জামিন ডারবানের নাম অনুসারে।
২ ভারতবর্ষে ইউরোপীয় কূটনীতির ইতিহাসও এই প্রসঙ্গে স্মরণীয়।

